প্রকৃতির সামন্ত নৃপতি শাসিত দেশ আছে। হায়দ্রাবাদ হিন্দু প্রধান দেশ কিন্তু তথাকার শাসক একজন মুসলমান সামন্ত, সেইরূপ কাশ্মীর মুসলমান প্রধান জনপদ, কিন্তু তথাকার কর্ণধার একজন হিন্দুরাজা। কয়েকদিন ধরিয়া কাশ্মীরে যে নাটকের অভিনয় হইল, তাহা দেখাইয়া অনেক ইংরাজ রাজনৈতিক বলিতেছেন, ঐ দেখ ভারত যদি হিন্দু প্রধান হইয়া একমাত্র কংগ্রেস কর্তৃক শাসিত হয়, তাহা হইলে যে সমস্ত দৃশ্য ঘটিবে তাহারই ক্ষুদ্র সংস্করণ কাশ্মীরে অভিনীত হইল। ব্যাপারটা খুব দুঃখের। নিরপেক্ষ তদন্তের একান্ত প্রয়োজন। গোপনে গোপনে যদি কোন উত্তেজনা থাকে, তাহার সাজা হওয়ায় খুব দরকার।

## বয়সের গাছ পাথর নাই!

তুর্কির জেরা আগার বয়স বর্ত্তমানে ১৫০ বৎসর। আমরা এতদিন তাঁহাকে পৃথিবীর সর্ব্বাপেক্ষা বয়োজ্যেষ্ঠ ব্যক্তি বলিয়া জানিতাম। সম্প্রতি শুনা যাইতেছে যে, তাহা অপেক্ষা অধিকতর বয়োজ্যেষ্ঠ আর একজন আছেন, তাঁহার নাম বাইসিন, নিবাস চীনে। তাঁহার বর্ত্তমান বয়স ২৫০ বৎসর। তাঁহার স্বাস্থ্য এখনও অটুট আছে, তিনি প্রত্যেক দিন ৩৪ মাইল পদব্রজে ভ্রমণ করিয়া থাকেন। তিনি সর্ব্বশুদ্ধ ১৪টী বিবাহ করিয়াছেন।

## বিশিষ্ট গণিতজ্ঞ

সম্প্রতি গণিতজ্ঞ শ্রীযুত সোমেশ চন্দ্র বোসের নাম বেশ জমকালো ভাবে শুনা যাইতেছে। ১২।১৪ বৎসর পূর্ব্বে ইনি ইউনিভারসিটি ইনষ্টিটুটে গণিতজ্ঞতা দেখাইয়া কলিকাতায় বিশেষ খ্যাতি পান। পরে আমেরিকায় গিয়াও খ্যাতি অর্জ্জন করেন। শোনা যায় ইহার মত গণিতজ্ঞ এখন পৃথিবীতেও আছেন কিনা সন্দেহ। তিনি বড় বড় অঙ্কের উত্তর খুব তৎপরতার সহিত অতি অল্প সময়ের মধ্যে দিয়া থাকেন। তাঁহাকে একবার জিজ্ঞাসা করা হয়, ৩১৯৯৩ ৯১২০৬১৯৯১৯১২৩ ইহার কিউবিক্ রূট্ কত। তিনি তৎক্ষণাৎ বলেন, ৬৮৩৯৪৭। প্রত্যহ মাত্র খানিকটা দুগ্ধ খাইয়াই নাকি তিনি জীবন ধারণ করিয়া থাকেন। তাঁহার স্ত্রী-বিয়োগের পর হইতে তিনি শুদ্ধাচার যোগীর জীবন যাপন করিতেছেন এবং প্রত্যহ স্বর্গস্থ স্ত্রীর সহিত ধ্যানে নাকি তাঁহার সাক্ষাৎ হয়।

## অস্পৃশ্যতা পরিহার

অস্পৃশ্যতা দিনে দিনে হিন্দু সমাজকে কত হীনবল করিয়া ফেলিয়াছে চিন্তাশীল হিন্দুমাত্রেই এখন তাহা বিশেষভাবে অনুভব করিতেছেন। মহাত্মা গান্ধী বরাবর হিন্দু সমাজকে অস্পৃশ্যতা পরিহার করিতে বলিতেছেন। —সম্প্রতি আমেদাবাদ সাহীবাগে একটি মন্দিরের দ্বার উদ্‌ঘাটন কালে মহাত্মা বলিয়াছেন—'অস্পৃশ্যদের সম্পর্কে আমাদের কর্ত্তব্য রাজনৈতিক ব্যাপারের চেয়ে কম নহে। সমাজ সংস্কারে রাজনীতি যাহাতে বাধা না জন্মাইতে পারে আমি সে দিকে বিশেষ লক্ষ্য রাখি। তথাকথিত অস্পৃশ্যদের নিকট হিন্দুসমাজ বহুঋণে ঋণী—এ ঋণ সমাজকে পরিশোধ করিতে হইবে। সত্যই—অতীতে হিন্দুসমাজ অন্ত্যজদের উপর দানবের মত ব্যবহার করিয়াছে। সে কলঙ্ক হিন্দুসমাজের গৌরবোজ্জ্বল নাম কলঙ্কিত করিয়াছে, আমরা যদি এতদিনও স্বরাজ না পাইয়া থাকি, ঐ কলঙ্কের জন্যই পাই নাই। হিন্দু সমাজ অসঙ্কোচে অস্পৃশ্যদের তাহাদের সামাজিক গণ্ডীর মধ্যে গ্রহণ করে নাই। উচ্চশ্রেণীর হিন্দুদের এখন নিজেদের ভিতরকার এই উচ্চ-নীচ-ভেদ বিচার বিস্মৃত হইতে হইবে। তখনই হিন্দুরা প্রকৃত বর্ণাশ্রমধর্ম্ম পালন করিতে সক্ষম হইবেন, কারণ সমাজের মধ্যে উচ্চ-নীচ ভেদ রাখিতে গেলেই বর্ণাশ্রমধর্ম্ম বর্ব্বর সাম্প্রদায়িকতায় পর্য্যবসিত হয়। বর্ণাশ্রমে সংযম ও সাম্য থাকিতেই হইবে। অস্পৃশ্যদের কেহও যেন মন্দিরে প্রবেশের অধিকারের জন্য বলপ্রয়োগ না করে। শান্তিপূর্ণ ভাবে কর্ত্তব্যবুদ্ধি জাগ্রত করিয়া মতি গতির পরিবর্ত্তন করিতে হইবে। তাহাদেরও মন্দিরের উন্নতি করিতে হইবে ও বিশুদ্ধ চরিত্র হইতে হইবে। অস্পৃশ্যরা যে দিন হিন্দুধর্ম্মে সমানাধিকার পাইবে সেই দিনই হিন্দুধর্ম্মের পুনরুদ্ধার ঘটিবে।' অস্পৃশ্যতা যেখানে যেমনভাবে যতটাই থাক্ না কেন হিন্দুমাত্রকেই ইহা দূর করিতে অগ্রণী হইতে হইবে। নতুবা উত্থানের আশা নাই—সঙ্কট ক্রমেই ঘনাইয়া আসিবে।

## এ বৎসরে কি হইবে ?

গত বৎসরে দেশে সু-জন্মা ছিল, খাদ্যদ্রব্যাদির মূল্য যথেষ্ট সুলভ ছিল তবু একমাত্র পাটের দাম কম হওয়ায় জমিদার, কৃষক সকলেরই দুরবস্থার শেষ গিয়াছে, অন্নাভাবেও অনেকস্থল হইতে আত্মহত্যার খবর শোনা গিয়াছে। এবার আরো সোনায় সোহাগা মিশিয়াছে। পাটের দাম ত কম আছেই তাহার উপর আবার সমগ্র বাংলা ও আসামে ভীষণ বন্যা হইয়া গেল। এই বন্যায় আউস ও আমন ধান ও পাটের বিশেষ ক্ষতি করিয়াছে। কোথাও বা একেবারেই নষ্ট হইয়া গিয়াছে। দেশময় হাহাকার এখনই পড়িয়া গিয়াছে, ইহার পর তো অবস্থা ক্রমেই আরো শোচনীয় হইতে থাকিবে। প্রকৃতির মারের উপর কাহারো হাত নাই কিন্তু বাংলার আর্থিক অবস্থা যেরূপ শোচনীয় তাহাতে এখন হইতে দেশের শাসক-সম্প্রদায় ও নেতাগণ এ বিপদ হইতে যথাসম্ভব পরিত্রাণের উপায় চিন্তা করিয়া তদ্রূপ ব্যবস্থা করিতে থাকিলে বিশেষ সুখের কারণ হইবে।

## অহিংসা নীতি

ভারত-স্বাধীনতা প্রচেষ্টায় অহিংসনীতিই গ্রহণ করা হইয়াছে—এবং মূলতঃ সর্ব্বত্রই এই নীতি অনুসৃত হইতেছে। তবু কোন স্থলে হিংস নীতির প্রভাবে হত্যাকাণ্ড ঘটিলে, ভারতীয় সকলেই তাহাতে দুঃখিত হন ও রাজনৈতিক অগ্রগমন প্রচেষ্টায় এরূপ কার্য্যে বাধা পড়িল মনে করেন। কিন্তু এইরূপ হিংস ব্যাপারে জাতীয় প্রতিষ্ঠান কংগ্রেসের সায় আছে, এইরূপ কল্পনায় ধরিয়া কোন কোন ইঙ্গ-কাগজ কংগ্রেসকে তথা মহাত্মাকে দোষী করিয়া আত্মতৃপ্তি পান। তাই নিখিল ভারত কংগ্রেস কমিটির কার্য্যকরী সমিতি আবার ঘোষণা করিয়াছেন—'যাহারা গোপনে বা প্রকাশ্যে ঐ সব হত্যাকাণ্ড অনুমোদন করে কিম্বা উৎসাহ দেয়, তাহারা জাতির উন্নতিতে অন্তরায়ই ঘটাইতেছে। নিখিল-ভারত-সমিতি সকল প্রতিষ্ঠানকে ঐরূপ হিংসামূলক কার্য্যের বিরুদ্ধে বিশেষভাবে প্রচার কার্য্য চালাইতে আহ্বান করিয়াছেন। জাতীয়তাবাদী সংবাদপত্র সমূহকেও এ বিষয়ে তাঁহাদের প্রভাব প্রয়োগের অনুরোধ করিতেছেন।' মহাত্মাগান্ধীও আবার বলিয়াছেন—"অহিংসাই আমাদের মূলনীতি, কায়মনোবাক্যে আমাদের ঐরূপ কার্য্য করিতে হইবে।' মহাত্মা গান্ধী এবং কংগ্রেসের উদ্দেশ্য সুস্পষ্ট—বিশেষতঃ যাঁহারা অহিংস অসহযোগ লইয়া আইন অমান্য চালাইয়াছেন, তাঁহাদের হিংসা-পন্থী বা হিংসার সাহায্যকারী বলিয়া দোষী করিবার চেষ্টা একান্তই হাস্যকর। কিন্তু তবু সব বুঝিয়াও যাহারা ইহা করে তাহারা করিবেই।

## পণ্ডিত মালব্য

মালব্যজী গোঁড়া হিন্দু, অবশেষে তিনিও কালাপানি পার হইয়া বিলাত চলিলেন। এই প্রসঙ্গে পণ্ডিতজী বলিয়াছেন—মাতৃভূমির কল্যাণের জন্য প্রয়োজন হইলে, তিনি তাঁহার প্রিয়তম ধর্ম্ম বিশ্বাস পরিত্যাগ করিতেও সর্ব্বদা প্রস্তুত।

## বিদেশী কাপড়

ভারতীয়েরা বিদেশী বর্জ্জন করিতেছে, এই সুযোগে জাপান যথাসম্ভব ভারতের কাপড়ের বাজার অধিকারের চেষ্টা করিতেছে, কাপড় কিনিবার সময় এদিকে সকলেরই দৃষ্টি দেওয়া কর্ত্তব্য যাহাতে জাপানী কাপড় না কিনিতে হয়। জাপানের এই অন্যায় প্রতিযোগীতা বন্ধ করিবার জন্য, মিঃ এইচ্-পি-মোদী প্রয়োজন হইলে বৃটনকে কিছু শুল্ক-সুবিধা দিবার জন্য মহাত্মাকে লিখিয়াছিলেন—মহাত্মা জানাইয়াছেন—যদি প্রতিযোগীতা না থাকে, এবং বিদেশী কাপড় না হইলে আমাদের না চলে এবং স্বাধীন ভারত যদি বৃটনের সমপর্য্যায়ের রাষ্ট্র হয় তবে অন্যান্য সকল দেশের চেয়ে বৃটনকে সুবি[illegible] আমার অভিমত।

## নূতন প্রজাসত্ত্বে কার লাভ!

নূতন প্রজাসত্ত্ব আইন অনুযায়ী জমি হস্তান্তরে জমিদারের নজরটা যাহা প্রাপ্য ছিল তাহা এখন গবর্ণমেণ্টের তহবিলে যায়, গবর্ণমেণ্ট তাহা হইতে নিজাংশ রাখিয়া বাকী জমিদারদের দেন। ১৯২৯ সালের এপ্রিল হইতে ৩১ সনের মার্চ্চ পর্য্যন্ত এ বাবদ জমিদারেরা গবর্ণমেণ্টের নিকট হইতে ৪৬০৭৪৭২৲ টাকা পাইয়াছেন। এখনও ৩৭৪০৭৩২৲ টাকা গবর্ণমেণ্টের নিকট জমা

আছে। এই টাকাগুলি জমিদারেরা এখনো পান নাই, কবে পাইবেন তাহারও নিশ্চয়তা নাই। দেশের যে রকম দুর্বৎসর এবং জমিদারের অবস্থা যেরূপ শোচনীয় তাহাতে এ টাকাগুলি অবিলম্বে তাহাদের দেওয়া কর্ত্তব্য। এই নজ্‌রান্‌ টাকা জমিদারদের একটা বড় আয় ছিল, এখন তাহার একটা অংশ তাঁহারা পান মাত্র। সে অংশ পাইতেও এত হায়রাণ। প্রজাসত্বে জমিদারের হাত ছাড়াইয়া তাঁহাদের প্রাপ্য গবর্ণমেণ্টের হাতে তুলিয়া দিয়া যে প্রজার কি হিত হইয়াছে, তাহা বুঝি না—তবে জমিদারের অ-হিত ইহাতে যথেষ্ট হইয়াছে বটে!

## সিগারেট

স্বদেশীতার বোধেই হউক, অ-সহযোগের প্রভাবেই হউক বা যে-কোন কারণেই হউক না কেন, সিগারেট জিনিষটার মুখে মুখে প্রচলন ক্রমেই কম হইয়া আসিতেছিল, মাঝে এমনও হইয়াছিল যে, কাহারও মুখেই ও বস্তুটি দেখা যাইত না। আবার সাময়িক সন্ধি-চুক্তির পর হইতে সিগারেট জিনিষটির চল ক্রমশঃ বাড়িতেছে, মনে হইতেছে—এবার বিলেতী বা আমেরিকান নহে, একেবারে গ্যারাণ্টিড্‌ চাইনিজ। এই চাইনিজ খাইয়া কি যে আত্মতৃপ্তি বাবুরা লাভ করিতেছেন তাহা তাঁহারাই জানেন। কিন্তু এখন একটু ভাবিয়া দেখা উচিত যে, আর কি ইহাতে পয়সা খরচ করা সঙ্গত?—অপ্রাপ্তবয়স্কদের তো এই ধূমপানের অভ্যাস বিষবৎ পরিত্যজ্য।

## গোলটেবলের মুসলমান প্রতিনিধি

গোলটেবলে মুসলমান প্রতিনিধি যে ভাবে লওয়া হইয়াছে তাহাতে এক শ্রেণীর মুসলমান যে বিশেষ ক্ষুব্ধ হইবেন তাহাতে সন্দেহ মাত্র নাই। সাম্প্রদায়িকতা-বাদী মুসলমানেরা হয়তো এ ভাবের প্রতিনিধি নির্ব্বাচনে খুসী হইতে পারেন কিন্তু ভারতে তাঁহারাই একমাত্র মুসলমান সম্প্রদায় নহেন, জাতীয়তাবাদী মুসলমান বলিয়াও ভারতে কিছু মুসলমান আছেন এবং তাঁহারাও ভারতের চক্ষে নিতান্ত নগণ্য নহেন। বিশেষতঃ ডাঃ আনসারীর গোলটেবলে যোগ দেওয়ার কথা শেষ পর্য্যন্তও শোনা যাওয়া সত্বেও শেষ কালে তাহা হয় নাই। অথচ মোঃ সৌকৎ আলি হইতে, দাউদি সাহেব পর্য্যন্ত সকলেই নিমন্ত্রণ পাইয়াছেন। প্রতিনিধি নির্ব্বাচনে সাম্প্রদায়িকতার জয়-জয়াকার হইয়াছে—এখন শেষ পর্য্যন্ত কি দাঁড়ায় তাহা ভবিতব্যই জানেন।

## হাস্যকর উল্লাস!

ল্যাঙ্কাসায়ারের দুঃখে বিগলিত শোকে কোন কোন মুসলমান বিলাতী কাপড় চালাইতে চাহিতেছেন, কেহ বা আবগারীর শোচনীয় অবস্থা দেখিয়া বিলাতী মদ্য পর্য্যন্ত চালাইতে চাহিতেছেন, এ সব সংবাদ কোন কোনও ইঙ্গ কাগজ বড় অক্ষরে ছাপিতেছেন এবং একটা উত্তেজনা সৃষ্টির প্রয়াস পাইতেছেন—কিন্তু ইহা কাহার গৌরবের ও কাহার অগৌরবের? আর এত উল্লাসই বা কেন? এই করিয়াই তবে ল্যাঙ্কাসায়ার রক্ষা পাইবে ও আবগারী বাঁচিবে না কি?

## পরলোকে কালীপ্রসন্ন চট্টরাজ

সিটি কলেজের সহকারী অধ্যক্ষ সুপ্রসিদ্ধ গণিতজ্ঞ পণ্ডিত কালীপ্রসন্ন চট্টরাজ গত ১০ই আগষ্ট পরপারের যাত্রী হইয়াছেন। চট্টরাজের 'এলজাব্রার' সঙ্গে অনেকেই পরিচিত। তাঁহার ছাত্র শিষ্যও কম নহে। চট্টরাজ মহাশয়ের পরিবারবর্গকে আমরা সমবেদনা জানাইতেছি।

## 'ষ্টেট্‌সম্যানের' নূতন কর্ম্ম

বিখ্যাত 'ষ্টেট্‌স্‌ম্যান' আজকাল পুনঃ পুনঃ তাহার সম্পাদকীয় 'টুকরায়' একটি কর্ম্ম করিতেছেন। কোন্‌ দেশীয় পরিচালিত কাগজ রাজনৈতিক হত্যাকাণ্ড ও হত্যাকারীর কতটুকু সংবাদ কেমন ভাবে প্রকাশ করিল তাহারই পরিচয় দিতেছেন। সংবাদ প্রকাশের দোষাদোষ দেখিবার জন্য সরকারী কর্ম্মচারী আছেন তাহা স্বত্বেও ষ্টেট্‌স্‌মানের এই উৎসাহ দেখিবার জিনিষ। অবশ্য কোন সংবাদপত্রের কথা কোন সংবাদপত্র দোষজনক মনে করিলে তাহা অন্য ভাবেও দেখানো যাইতে পারে—কিন্তু ষ্টেট্‌স্‌ম্যান যে ভাবে এই কার্য্য করিতেছেন তাহা কি সংবাদপত্রের রীতি অনুমোদিত?

## পরলোকে মিঃ খুদাবক্স

প্রসিদ্ধ পণ্ডিত ব্যারিষ্টার মিঃ এস্ খুদাবক্স গত ৭ই অগষ্ট পরলোকের যাত্রী হইয়াছেন। মৃত্যুকালে ইহার বয়স মাত্র ৫৪ বৎসর হইয়াছিল। পাটনার বিখ্যাত খুদাবক্স লাইব্রেরীর প্রতিষ্ঠাতা মিঃ খুদাবক্স ইহার জনক ছিলেন। ইনি বিলাতে শিক্ষা লাভ করেন—কলিকাতা হাইকোর্টে ব্যারিষ্টারী করিতেন ও কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ইসলাম ইতিহাস ও আইনের অধ্যাপক ছিলেন এবং বিশ্ববিদ্যালয়ের সভ্যও ছিলেন। পণ্ডিত খুদাবক্স সর্ব্বপ্রকারে আধুনিক ছিলেন—কি ধর্ম্ম কি সমাজ সর্ব্ব বিষয়ে তাঁহার মত বিশেষ উদার ছিল। ইস্‌লাম কৃষ্টি সম্বন্ধে ইনি বহু মূল্যবান রচনা রাখিয়া গিয়াছেন। এমন একজন বিদ্বানের অকাল তিরোধানে দেশের যথেষ্ট ক্ষতি হইল সন্দেহ নাই। আমরা তাঁহার পত্নী ও কন্যাকে সমবেদনা জানাইতেছি।

---

## গান *

ভূপালি—একতালা

শ্রীসরলা দেবী

তোমরা ভাষার রাজা,
ভাবের যে গো মালিক !
এনেছ কি পত্রপুটে
সাতরাজার ধন মাণিক !

তোমরা দেশের মাথা,
জাতির তোমরা মান,
মাথা যদি উচ্চে রাখ
বাঁচিয়ে আত্ম-অপমান !

ওহে ভাবের মালিক
দাও হে দাও
সাতরাজার ধন মাণিক !

তোমরা মুখোজ্জ্বল,
দেশের মানুষ সেরা
মানুষতা-পাঠটি যদি
পড়াও পত্রনবীশেরা !

ওহে ভাবের মালিক
দাও হে দাও
সাতরাজার ধন মাণিক !

আজকে উৎসবেতে
আসিয়ে তীর্থকাক,
শুধাইছে—পাই গো কোথা
সেই সে নিত্য খোরাক !

ওহে ভাবের মালিক
দাও হে দাও
সাতরাজার ধন মাণিক !

* ইণ্ডিয়ান জার্নালিষ্ট এসোসিয়েশনের সাম্বৎসরিক উৎসব উপলক্ষ্যে রচিত ও গীত। ২রা আগষ্ট, ১৯৩১



পুষ্পপাত্র প্রতিষ্ঠাতা স্বর্গীয় সতীশচন্দ্র মিত্র

জন্ম—১২৯৩,
২০শে জ্যৈষ্ঠ

মৃত্যু—১৪ই আশ্বিন,
১৩৩৭ সন

Lakshmibilas Press, Ltd.,




৫ম বর্ষ | আশ্বিন—১৩৩৮ | ৬ষ্ঠ সংখ্যা

## স্মরণে

গত বৎসর এমনি দিনে, শারদীয়া মহানবমীর দিন পুষ্পপাত্রের প্রতিষ্ঠাতা সতীশচন্দ্রকে আমরা হারাইয়াছি। তারপর দেখিতে দেখিতে এক বৎসর চলিয়া গেল, পুষ্পপাত্রের কাজ করিতে প্রতি নিয়ত তাঁহাকে মনে পড়িয়াছে—মানুষ যায় তবু তাহার স্মৃতি এভাবে মনকে আচ্ছন্ন করিয়া রাখে।

সতীশচন্দ্রের সহিত আমাদের বা পুষ্পপাত্রেরই যে শুধু ঘনিষ্ঠ যোগা-যোগ বা প্রাণ-সম্পর্ক ছিল তাহা নহে, বাংলা ভাষার সহিত তথা বাংলা সাময়িক পত্রের সহিত সতীশচন্দ্রের একটা অচ্ছেদ্য প্রীতির সম্পর্ক রহিয়াছে। বাংলায় যখন যেরূপ সাময়িক সাহিত্যের অভাব তিনি অনুভব করিয়াছেন তখন তাহা পূরণের জন্য নিজ সামর্থ্য নিয়োগ করিয়াছেন—এইভাবেই প্রবাহিণী, বাসন্তী প্রভৃতি সচিত্র সাপ্তাহিক হইয়াছিল। এই ভাবেই প্রিয়তমা কন্যা, পুষ্পের স্মৃতিকে মূর্ত্ত করিতে গিয়া এই 'পুষ্পপাত্রের' আবির্ভাব—এই ভাবেই ছ'আনা সংস্করণে সুলভ-সাহিত্য প্রচার প্রচেষ্টা হইয়াছিল।

সতীশচন্দ্রের এই সব চেষ্টার মধ্যে বাংলা সাহিত্যের গতির কতটা যোগা-যোগ ছিল তাহা সাহিত্যের ক্রমবিকাশ যাহারা দেখিতেছেন তাহারাই বুঝিবেন। জীবনে সাহিত্যে ও কলা-শিল্পের জন্য সতীশচন্দ্র অনেক অর্থ ব্যয় করিয়াছেন তাঁহার শেষ ব্যয়ের নিদর্শন এই পুষ্পপাত্র খানি যাহাতে কাল-চক্রে অকালস্থায়ী না হয় এজন্য বিশেষ করিয়া পরিবারবর্গকে বলিয়া গিয়াছেন। তাঁহার শেষ সাধ পূর্ণ করিতে তাঁহার যোগ্যা সহধর্ম্মিণী ও যোগ্য পুত্রদ্বয় সুবোধকুমার ও সুধাংশু কুমার আপ্রাণ চেষ্টা করিতেছেন।

পুষ্পপাত্রকে দীর্ঘস্থায়ী ও আরো নানা রূপে-গন্ধে সাজাইতে পারা যাইবে কিনা তাহা পরম মঙ্গলময় ভগবান জানেন। আজ সতীশচন্দ্রের স্মৃতি-স্মরণে আমরা তাঁহার আশীর্ব্বাদও যেমন চাহিতেছি—আমাদের পাঠক-পাঠিকাদের সহানুভূতিও তেমনি চাহিতেছি। সকলের শুভেচ্ছার ভিতর দিয়াই সতীশচন্দ্রের কর্ম্মজীবনের শেষ স্মৃতি এই পুষ্পপাত্রকে জীবন্ত রাখা সম্ভব। আজ বর্ষপন্থে অশ্রুভারাক্রান্ত মনে সতীশচন্দ্রকেই বার বার স্মরণ করিতেছি—ও পুষ্পপাত্র পরিচালনায় তাঁহারই প্রাণভরা প্রেরণা অমৃত-লোক হইতে চাহিতেছি।

# সহধর্ম্মিণী

শ্রীকালিদাস রায়

—প্রবন্ধ—

স্বামী যে ধর্ম্মাবলম্বী—( হিন্দু, মুসলমান, খ্রীষ্টান ইত্যাদি ) স্ত্রীও যদি সেই ধর্ম্মাবলম্বী হয়, শুধু তাহা হইলেই সে স্ত্রীকে সহধর্ম্মিণী বলা যাইতে পারে না—এবিষয়ে বোধ হয় কাহারও সন্দেহমাত্র নাই। বিবাহের পর কুশণ্ডিকার সময় অগ্নিসমক্ষে বলিতে হয়—

মম ব্রতে তে হৃদয়ং দধাতু মম চিত্তমনুচিত্তন্তে হস্তু
মম বাচমেকমনাজুষস্ব প্রজাপতিস্ত্বানি যুনক্তু মহ্যং॥

এই বৈদিক শ্লোকটির প্রকৃত অর্থ গ্রহণ করিলে সহধর্ম্মিণী শব্দের প্রকৃত অর্থ বোঝা যায়। পত্নী স্বামীর সংসার-সঙ্গিনী ও অঙ্কলক্ষ্মীমাত্র হইলেই সহধর্ম্মিণী আখ্যা লাভ করিতে পারে না। স্বামীর যাহা ব্রত, mission, vocation, জীবনযজ্ঞের যেটি মন্ত্র, বাণী, জীবন-যাত্রার যাহা লক্ষ্য, সহধর্ম্মিণীরও তাহাই হওয়া উচিত। স্বামীর জীবনের গতি যেদিকে, পত্নীর জীবনগতিও যদি সমান্তরালভাবে তাহার সাথী হয়, তবেই সে পত্নী সহধর্ম্মিণী হইতে পারিবে।

আমরা বস্তুজগৎটাকে এত বড় করিয়া দেখি যে, সমস্ত জগৎটাকেই বস্তুজগৎ ঠিক করিয়া লই এবং সংসার বলিলে ঐ বস্তুজগতের সংসারটাকেই বুঝি এবং এই জগতের সম্পর্কের সহায়তাটাকেই একমাত্র সহায়তা মনে করিয়া সহধর্ম্মিণী অর্থে শুধু গৃহিণীই বুঝিয়া থাকি। সহধর্ম্মিণী যে শুধু গৃহিণী নয়, সচিব, সখী ও প্রিয় শিষ্যা, তাহা ভুলিয়া যাই। চিত্তরাজ্যের সহায়তাই যে সহধর্ম্মিণীর প্রকৃত লক্ষণ, তাহা মনে আনিতেই আমাদের অবসর হয় না। এই চিত্তরাজ্যের মিলন ব্যতীত 'সহধর্ম্ম' সঞ্জাত হইতে পারে না। পত্নীর চিত্ত পতির চিত্তের অনুবর্ত্তী বা সহযোগী হওয়া চাই।

এইখানে একটি প্রশ্নের আবির্ভাব হয়। তবে কি এক্ষেত্রে নারী জাতির ব্যক্তিত্ব ও স্বাতন্ত্র্য নাই? নারী Rational Being হওয়া সত্ত্বেও কি স্বাতন্ত্র্যহীন? মনের দিক হইতে দেখিতে গেলে নারীর স্বাতন্ত্র্য স্বীকার করিতেই হইবে, কিন্তু দেহের বৈষম্যের জন্য নারীর ব্যক্তিত্ব পুরুষ-নির্ভর বলিয়াই মনে হয়। সাংখ্যের প্রকৃতির যে হিসাবে স্বাতন্ত্র্য বা অস্বাতন্ত্র্য, নারীর স্বাতন্ত্র্যের বা অস্বাতন্ত্র্যের কথা সেই ভাবেই ধরিতে হইবে। সে হিসাবে সংসারপথে পত্নী পতির উপর নির্ভর করিতে বাধ্য। নারী লতার মত অবলম্বন পাইলেই নিশ্চিন্ত হয়।

কিন্তু তাই বলিয়া পুরুষও কি নারীর উপর নির্ভর করিতে বাধ্য নহে? পুরুষ ও নারীর সম্বন্ধ অন্ধ-পঙ্গুন্যায়-গত। অনন্তের পথে ছুটিতে হইলে দুইটি সমান্তরাল সরলরেখা যেমন পরস্পর পরস্পরের উপর নির্ভর করে—নরনারীর সম্বন্ধও সেইরূপ। নারী নরের ঠিক পশ্চাৎ পশ্চাৎ চলে, একথা না বলিয়া নারী নরের হাতধরাধরি করিয়া চলে বলিলে আরো সঙ্গত হয়। ভাসা-ভাসা দেখিলে মনে হইবে, নর নারীকেই গড়িয়া তুলে—নরের গঠনে যেন নারী কোনো সাহায্যই করে না। কার্য্য-কারণের সম্বন্ধবিচারে মনে হয়, কার্য্য কারণের উপর নির্ভর করে—কারণ কার্য্যের উপর যেন কিছুই নির্ভর করে না! কিন্তু ইহা ভুল—কার্য্য ও কারণ দুইই পরস্পর-মুখাপেক্ষী। কার্য্যকারণ সম্বন্ধে যেমন একের দ্বারা অন্য নিয়ন্ত্রিত, সেইরূপ নারীকেই নরের অনুসরণে আত্ম নিয়ন্ত্রিত করিয়া চলিতে হয় আর নর ধ্রুব হইয়া রহে, তাহা সত্য নহে—নরও মুহূর্ত্তে মুহূর্ত্তে নারীর প্রভাবে নিয়ন্ত্রিত হইয়া চলে। দুইটি সমান্তরাল বিদ্যুৎস্রোত যেমন দুইয়েরই সমবেত প্রয়াসে দুইয়ের মধ্যেই পরিবর্ত্তন ঘটাইয়া সমষ্টিগত শক্তি বাড়াইয়া চলে, তেমনি নারী-নরের চিত্ত-মিলনে পরস্পরের সাহায্যে শক্তি বাড়িয়াই যায়।

এই ত গেল নরনারীর সম্বন্ধের কথা। পতির সহিত পত্নীর চিত্তের মিলন ঘটাইতে হইলে উভয়েরই প্রয়াস ও অনুশীলন প্রয়োজন। উভয়েরই প্রাণের আকাঙ্ক্ষা ও

প্রয়াস ব্যতীত মিলন ঘটিতে পারে না। এক চিত্ত অন্য চিত্তের অনুবর্ত্তী হইতে হইলে তাহাদের মধ্যে সাধর্ম্ম্য ও সাম্য থাকার প্রয়োজন। দুইটি চিত্ত, স্বাধীনভাবে অনুশীলনের দ্বারা, এরূপ ভাবে গড়িয়া উঠিতে পারে যে, তাহাদের মধ্যে অনেক সাদৃশ্য স্বতই জন্মিয়াছে, পরে তাহাদের মিলন ঘটিলে সুখের মিলন হয় এরূপ আশা করা যায়। ইহা free love এর rational কারণ। কিন্তু ঠিক এইপ্রকার সংগঠন ও সংঘটনা জুটিয়া উঠা কত কঠিন! আর একপ্রকার হইতে পারে, পতি বালিকা-পত্নীকে মনের মতন করিয়া গড়িয়া তুলিয়া তাহার সহিত সহধর্ম্মা হইতে পারে। নারীহৃদয়ের যে সকল বৃত্তি পরিণত অন্তঃকরণে দেখা যায়—তাহার সকলগুলির অঙ্কুরই অপরিপুষ্টভাবে বা অঙ্কুরিত অবস্থায় বালিকাহৃদয়ে থাকে। নারীহৃদয়ের মূল উপাদান সকল নারীতেই সমানভাবে বর্ত্তমান। শিক্ষিত স্বামীও বালিকা-হৃদয়কে সেই মুকুলিত অবস্থায় শিক্ষার দ্বারা আপনার চিন্তানুবর্ত্তী করিয়া লইতে পারে। মনে রাখিতে হইবে, আমি শিক্ষিত সমাজের সহধর্ম্মিনীত্বের কথাই এখানে বলিতেছি।

It's education that forms the common mind.
Just as a twig is bent, the tree is inclined.

( Pope )

উভয় ক্ষেত্রেই স্ত্রীশিক্ষার প্রয়োজন। হয় অবিবাহিত জীবনে কতকটা শিখিয়া ভাগ্যক্রমে নিজের মনোমত স্বামী লাভ করিয়া শিক্ষা সম্পূর্ণ করা—অথবা বিবাহিত জীবনে স্বামীকেই গুরু বলিয়া শিক্ষারম্ভ করিয়া—স্বামীর মনোমত হইয়া নিজেকে গড়িয়া তুলা। অবিবাহিত জীবনে পিতা ভ্রাতা বা শিক্ষকের নিকট গৃহে বা বিদ্যালয়ে পাঠাভ্যাস করিয়া বা নিজে নিজে গ্রন্থ পাঠ করিয়া ও সৎপরিবারের ও সৎসমাজের মঙ্গলকর প্রভাবে নারী জগৎ-সংসার সম্বন্ধে একটা ধারণা লাভ করিতে পারে। বিবাহিত জীবনে স্বামীর কাছেই প্রধান শিক্ষা--স্বামিগৃহের প্রভাবেও কতকটা সুশিক্ষা হওয়ার সম্ভাবনা।

চিত্ত জিনিসটা বুদ্ধি,অনুভূতি ও ইচ্ছাশক্তির উপাদানে গঠিত। কেহ কেহ বলেন নারীজাতির অনুভূতি খুব প্রবল। অনুভূতির দিকটাই সহজে উহাদের উৎকর্ষ লাভ করে এবং অনুভূতির উৎকর্ষেই নারীর নারীত্ব। কিন্তু এই আবেগাত্মক দিক্‌টাও ত আপনা হইতে অধিক উৎকর্ষ লাভ করিতে পারে না, বুদ্ধির সাহায্যে ইহারও অনুশীলনের প্রয়োজন। অর্থাৎ নারীর মধ্যে নারীত্বকে জাগাইতে হইলেও স্ত্রীশিক্ষার প্রয়োজন।

অনেকে বলেন নারীজাতিকে যদি চিন্তা ও চেষ্টার রাজ্যে অধিক অগ্রসর হইতে দেওয়া হয়, তাহা হইলে উহারা হৃদয়ের দিকে আর ততটা রমণীয়া থাকিবেন না। এই কথাটিতে অনেকটা ভাবিবার বিষয় আছে। সকল দেশে, সকল জাতিতে ও সকল যুগেই রমণী, হৃদয়ের উৎকর্ষের জন্যই অর্চ্চনীয়া। তাই "যত্র নার্য্যস্তু পূজ্যন্তে রমন্তে তত্র দেবতাঃ।" মমতা,স্নেহ, প্রেম, করুণা, কারুণ্য, অন্তরের গভীর অনুভূতি, সেবা, আত্মদান, ত্যাগ,—ক্ষমা ইত্যাদি হৃদয়ের মধুর ও সরস উপাদানেই সর্ব্বদেশে সর্ব্বযুগে নারীর নারীত্ব। নারী যশোদা, নারী মেনকা, নারী অন্নপূর্ণা, নারী ম্যাডোনা, a ministering angel.

নারীর এই নারীত্ব, রমণীর এই রমণীত্ব ও রমণীয়ত্ব—জননী ভগিনী পত্নী কন্যার মহীয়ান আদর্শ রমণীকে পুরুষ অপেক্ষা, কোনো কোনো অংশে উন্নত করিয়াছে। কিন্তু এই আদর্শকে নারীর মধ্যে জাগাইয়া তুলিতে হইলে চিন্তা ও চেষ্টার সাহায্য লইতে হয়—চিন্তার বৃন্ত না হইলে কোনো অনুভূতি বা রস ফুটিয়া উঠে না। অনেকে মনে করিতে পারেন এই প্রকার আদর্শকে ফুটাইয়া তুলিতে হইলে কোনোরূপ অনুশীলনের চিন্তার বা শিক্ষার প্রয়োজন নাই—কিন্তু তাহা মনোবিজ্ঞানের হিসাবে ভ্রান্ত। অপরিমার্জ্জিতবুদ্ধিসম্পন্না নারীর মধ্যেও ঐ সকল গুণ দৃষ্ট হয় বটে, কিন্তু তাহা সমাজের চিন্তাপুঞ্জেরই অপ্রত্যক্ষ প্রভাবে ও কতকটা অন্ধ অনুকরণেই জাগিয়া উঠে। মগ্নচৈতন্যের তলে তলে অনেক কাজ চলে সত্য, কিন্তু সচেতন ও বোধানুমোদিত প্রক্রিয়ায় ঐ সকলকে দৃঢ়ভিত্তি ও শক্তি দান করিলে তবে নারীর প্রকৃত নারীত্ব প্রতিষ্ঠিত হয়, সেজন্য নারীরও নরের মতই বুদ্ধিবৃত্তি ও চিন্তাশীলতার উৎকর্ষ সাধনের প্রয়োজন।

মনের ত্রিবিধ দিকের উপাদানগুলি এমন অঙ্গাঙ্গিভাবে সুসম্বদ্ধ যে, যে কোনোটিরই উৎকর্ষ সাধন করিতে যাওয়া

যাক্ অপর দুইটির সাহায্য ব্যতীত তাহা নিষ্পন্ন হয়না এবং অপর দুটিরও ঐ সঙ্গে যুগপৎ কিয়দংশ উন্নতি হইবেই। অবশ্য ইহাও মনোবিজ্ঞানসম্মত যে, কোনো একটি দিকের অতিরিক্ত অনুশীলন মনের অপর দিককে অভিভূত করিয়া তোলে। তাহাতে চিন্তারাজ্যের গভীর সাধনা নারীর হৃদয়ের দিককে আচ্ছন্ন করিয়া নারীর নারীত্ব ও সুকুমার মাধুর্য্যের আদর্শ নষ্ট করিয়া দিতে পারে।

এইখানে দুইটি প্রশ্ন উদিত হয়—প্রথম, তবে কি নর-নারীর আদর্শ ভিন্ন ? তাহা হইলে উভয়ের সহধর্ম্ম কিরূপে সম্ভবে ? দ্বিতীয় নারীর, বুদ্ধি ও চিন্তানুশীলনের সীমাই বা কতটা ?

নর-নারীর আদর্শের যে বৈষম্য আপাতদৃষ্টিতে পরিলক্ষিত হইতেছে—প্রকৃতপক্ষে মূলে বা আদর্শে সে বৈষম্য নাই। আদর্শপথের সোপানে সোপানে যে বৈষম্য লক্ষিত হয়, তাহার অস্তিত্বের প্রয়োজনীয়তা আছে। নতুবা উভয়ের সম্পূর্ণ মিলন ঘটিতে পারে না।

নারীচিত্তের সহিত নরচিত্তের ঠিক সমানের সহিত সমানের মিল নহে,—অংশের সহিত পরিপূরকের মিল—অন্ধপঙ্গুন্যায়ানুগত। একটি চিত্তের একদিক যেমন সেই চিত্তেরই অন্যদিকের সহিত সুসম্বদ্ধ—নারীচিত্তের সহিত নরচিত্তেরও সেই প্রকারই সম্বন্ধ। পতিপত্নীর দুইটি মনে একটি অখণ্ড মন রচিত হওয়া চাই। একটি জীবদঙ্গের মধ্যে এক অংশের সহিত অন্য অংশের বৈষম্য থাকা সত্ত্বেও অনবরত adjustment ও readjustment এর দ্বারা ও distribution ও redistribution এর ধর্ম্ম সাহায্যে সমগ্রের অখণ্ডতা রক্ষা করিয়া উহা একলক্ষ্যের জন্য সহধর্ম্ম হইতে পারে। সেইরূপ পতি ও পত্নীর চিত্তের ক্রমবিকাশের পদ্ধতির বৈষম্য থাকিলেও সম্পূর্ণ মিলনে একই লক্ষ্য লাভ করিতে পারে।

প্রত্যেক চিন্তার জন্য তদনুসারক বিশিষ্ট অনুভূতি ও রস আছে, প্রত্যেক অনুভূতির অনুসারক কর্ম্ম আছে। হৃদয়ের প্রত্যেক অনুভূতি যেমন মস্তিষ্কের তদনুযায়ী চিন্তার সহিত সমঞ্জস, অনুভূতিপ্রধান নারী-হৃদয়ও তেমনি চিন্তা-প্রধান পতি-হৃদয়ের মধুর মিলনে অনুবর্ত্তী। রসের পথ সুন্দরের তীর্থে লইয়া যায়,—চিন্তার পথ সত্যের মন্দিরে লইয়া যায়,—কর্ম্মের পথ মঙ্গলের তীর্থে লইয়া যায়, একথা আমরা পুঁথির ভাষায় বলি। প্রকৃতপক্ষে সত্য, সুন্দর, শিব, একই পরম সত্তার তিন দিক, তিনই এক—প্রকৃতিজগতে তিনটি সূত্রই পরস্পর অনুস্যূত। নারীর বিশেষত্বকে অটুট রাখিতে হইলে পতির সহিত পত্নীর মিলনকে ভাবের সহিত রসের মিলন মনে করিতে হইবে। যাহা পতিহৃদয়ে ভাবরূপে জাগিবে, তাহাই পত্নীহৃদয়ে রসরূপে ফুটিবে। অথচ ঐ ভাবের মধ্যেও যে রস নাই বা ঐ রসের মধ্যেও যে ভাব নাই, তাহা নহে। যে জিনিসটির যাহাতে প্রাধান্য তদনুযায়ী তাহার নামকরণ হয় মাত্র।

নরহৃদয়ের সাধারণতঃ যে প্রকারের উপাদান, তাহাতে সহজে জ্ঞানরাজ্য গড়িয়া উঠে। নারীহৃদয়ের মধুরতায় রসরাজ্য গড়িয়া উঠে। যাহার পক্ষে যাহা স্বাভাবিক, তাহাকে সেই পথেই আত্মোৎকর্ষ সাধন করিতে দেওয়া উচিত। অতিরিক্ত জ্ঞানানুশীলন ও একেবারে জ্ঞানানুশীলন না করা দুইই হৃদয়ের রসসৃষ্টিরও পরিপন্থী। সেজন্য নারীশিক্ষায় লক্ষ্য করিতে হইবে, যাহাতে চিন্তা রসকে অভিভূত না করে, অথচ রস যেন চিন্তার বৃন্তেই প্রস্ফুটিত অনুভূতি-পুষ্পের মধুর মতই জাগে। নারীর মধ্যে যাহাতে পৌরুষ জাগিয়া না উঠে, সেজন্য তাহাকে চিন্তা ও চেষ্টার রাজ্যে সংযম অভ্যাস করিতে হইবে।

জগতে অনেক বীরাঙ্গনা জন্মিয়াছেন, যাঁহারা সত্যই যুদ্ধও করিয়াছেন এবং খনা লীলাবতী গার্গী মৈত্রেয়ীর ন্যায় নারী চিন্তারাজ্যে অনেক পুরুষকেও পরাজয় করিয়াছেন। তাহা হইলেও ইহা নারীর নিজস্ব অধিকারের রাজ্য নহে, এবং ইহাতে প্রমাণ হয় না যে নারী জাতি পুরুষের মত ঐ দুইবিভাগেও সহজে পারদর্শিনী হইতে পারে।

যে বিভাগে নারীর নিজস্ব মহিমা বা গরিমার চরমোৎকর্ষ হইতে পারে, সেই বিভাগে নারীজাতি যাহাতে দুর্ব্বল হইয়া না পড়ে সে বিষয়ে সমাজের দৃষ্টি রাখা কর্ত্তব্য।

জ্ঞানের কোন্ কোন্ শাখা নারীর অধিকারে পড়ে এবং কোন্ কোন্ শাখায় নারীকে শিক্ষা দান করিলে সে নারী-বিশেষত্ব বজায় রাখিয়া পুরুষের সহধর্ম্মিণী হইতে পারে ইহা লইয়া পাশ্চাত্য পণ্ডিতগণ খুবই চিন্তা

করিতেছেন। মস্তিষ্কচালনা করিতে গেলে তাহাদের দৈহিক শক্তিসামর্থ্য কমিয়া যায়। নারীজাতির দেহের গঠন যেরূপ, তাহাতে অত গুরুভার তাহারা সহ্য করিতে পারে না। পাশ্চাত্ত্য পণ্ডিতগণ বলেন তাহাতে fecundity (জননশক্তি) কমিয়া যায়—এমন কি বন্ধ্যাত্ব আসে—নয় মৃত বা দুর্ব্বলেন্দ্রিয় সন্তানের জন্ম হয়। নারীর মধ্যে পৌরুষভাব ক্রমে জাগরিত হইলে নারী তখন আর ঠিক গৃহলক্ষ্মীটি থাকেন না—গৃহ তখন Mess হইয়া দাঁড়ায়। নারীর মধ্যে যে আত্মদানের গৌরব নারীকে মহীয়সী করিয়াছে তাহা ক্রমে লুপ্ত হইয়া যায় এবং নারী ক্রমশঃ আত্ম-প্রতিষ্ঠার দিকে ধাবিত হয়, তাহাতে নরনারীর চিত্তে চিত্তে মিলনের অসুবিধাই হয়।

মনের ত্রিবিধ দিকের সর্ব্বাঙ্গীণ উৎকর্ষ সংসারে বিরল। কোনো একটির উৎকর্ষ সাধনে অপর দুইটিরও কতকটা উৎকর্ষ সাধিত হয় বটে, কিন্তু চিত্তরাজ্যে কোনো একটি দিকের অতিরিক্ত প্রাধান্য ঘটিলে অপরগুলি কতকটা ম্লান হইয়া যায়। নারীর যাহা সাধনা, তাহা রসের দিকের—হৃদয়ের দিকের। নারীর নারীত্বকে উজ্জ্বল করিতে হইলে চিন্তার দিককে অনুভূতির দিকের বশীভূত করিয়া রাখিতে হইবে। রসের দিক যাহাতে প্রাধান্য লাভ করে, সেজন্য হৃদয়ের উৎকর্ষসাধক বিষয়গুলি নারীদের শিখান উচিত। বুদ্ধি পরিমার্জ্জিত ও শাণিত করিবার জন্য কতকটা সাধারণ শিক্ষা দেওয়ার পর ইহাদের প্রকৃত পথ দেখাইয়া দেওয়া উচিত। দর্শন, বিজ্ঞান, গণিত, অর্থনীতি ইত্যাদি বিষয় নারীজাতির শিক্ষাপথের মধ্যে ততটা পড়ে না।

হৃদয়ের উৎকর্ষসাধনে সর্ব্বাপেক্ষা সহায় ললিতকলা। ললিতকলাই রসের সৌষ্ঠবময় রূপ। কাব্য, চিত্রাঙ্কন, সঙ্গীত ইত্যাদির দ্বারা হৃদয়বৃত্তির মাধুর্য্য ও সৌন্দর্য্য বাড়ে। উপন্যাস নাটক ইত্যাদি রসসাহিত্যের দ্বারা এই শ্রেণীর উৎকর্ষ সাধিত হইতে পারে। নারীচরিত্র-গঠনে পুরাণ খুব সাহায্য করে—কিন্তু তাহাও অধিক দিন নহে। ক্রমে চিত্তোন্নতির সহিত নারী পুরাণেই সন্তুষ্ট থাকিতে পারিবে না। কল্পিত আদর্শসৃষ্টিসম্মত লোকশিক্ষার রাজ্য ত্যাগ করিয়া যখন তাহারা রক্ত মাংসের জীবন্ত জলন্ত ঐতিহাসিক সত্য চাহিবে—তখন ইতিহাস ও ভূগোলের দ্বারা কতকটা জ্ঞানতৃষ্ণা নিবারিত হইলে তাহারা উপন্যাস পড়িতে পারে। প্রথম অবস্থায় উপন্যাসে তত কাজ করিতে পারে না। কতকটা অগ্রসর হইলে উপন্যাস পাঠের সুফল লাভ করিতে পারিবে—উপন্যাস পড়ার পর উহারা পুরাণকে নূতন আলোকে বুঝিতে পারিবে।

হৃদয়বতীর সাধনার সহিত গৃহলক্ষ্মীর সাধনার নিকট সম্পর্ক। গৃহলক্ষ্মীর সাধনার জন্য নারীকে ব্যাবহারিক জ্ঞানও কতক কতক অর্জ্জন করিতে হইবে। বস্ত্রবিচার, শিশুপালন, গোপালন, পাকপ্রণালী, প্রাথমিক আয়ুর্ব্বিদ্যা- স্বাস্থ্যবিজ্ঞান ও গৃহধর্ম্মের প্রয়োজনীয় অন্যান্য জ্ঞান ও নারী জাতিকে অর্জ্জন করিতে হইবে। এ সকল বিষয় নারীত্বের আদর্শপ্রতিষ্ঠার সহায়ক।

শিক্ষা অর্থে শুধু জ্ঞানানুশীলন নহে, চিত্ত-সৌকুমার্য্যের উৎকর্ষসাধনও যে প্রকৃতশিক্ষার অঙ্গীভূত তাহা পূর্ব্বেই বলিয়াছি। নারীহৃদয়ের রসানুভূতিগুলি যদি অন্ধভাবে পতির ভাবপুঞ্জের অনুসরণ না করে, তাহা হইলেই নারী সহধর্ম্মিণী হইতে পারে। স্ত্রীশিক্ষার অর্থ,—যাহাতে নারীহৃদয়ের রম্য বৃত্তিগুলি বোধানুগত ও সচেতনভাবে স্বামীর চিত্তবৃত্তির অনুসরণ করে, তাহারি শিক্ষা। তাহা না করিলে পুরুষের সখীত্ব করা হইবে না, দাসীত্ব করাই হইবে। "স্বামী" বলিয়া প্রথাগতরূপে ভালবাসিলে অথবা সমাজভয়ে বা পোষণপালনরক্ষার কৃতজ্ঞতার জন্য অথবা ভোগলালসাপরিতৃপ্তির জন্য ভাল বাসিলে ঠিক সহধর্ম্মিণীর ভালবাসা হইল না। স্বামী জিনিষটাকে বুঝিতে হইবে—স্বামীর সাধনার মূল্যমর্য্যাদা হৃদয়ঙ্গম করিতে হইবে, স্বামীর প্রিয়ব্রতকে নিজের প্রিয়ব্রত মনে করিয়া লইতে হইবে—কেবল স্বামীর দেহকে, বাহুবলকে, স্বামী নামটিকে ভালবাসিলে চলিবে না—স্বামীর চিত্তটিকে ভালবাসিতে হইবে। এই প্রকারের ভালবাসাই স্থায়ী ও অটল এবং নারীত্বের পক্ষে প্রকৃত ধর্ম্মানুকূল এবং ইহাই সহধর্ম্মিণীত্ব। এই জন্য ভালবাসার মধ্যেও শিক্ষার প্রয়োজন আছে।

দেশপরিমাপ হিসাবে আমাদের গৃহখানি নিতান্ত

ক্ষুদ্র সন্দেহ নাই। সে হিসাবে নারীর রাজ্যটি ক্ষুদ্রই মনে হইবে। পুরুষ কর্ম্মানুরোধে বৃহত্তর জগতে পরিভ্রমণ করে। বিনা কর্ম্মেও যতটা দেশের ( Space ) মধ্যে তাহার ভ্রমণ করিবার স্বাধীনতা আছে তাহা নারীর গণ্ডী অপেক্ষা অনেক বিস্তৃত সন্দেহ নাই। এবং এই হিসাবে নারীর জ্ঞানচর্চ্চা ক্ষুদ্র পরিসরের মধ্যে সন্নিবদ্ধ এবং পুরুষের জ্ঞানানুশীলনের ক্ষেত্র অনেক বড় বলিয়া মনে হয়। কিন্তু বাস্তবিকই কি তাই? নারীর ক্ষেত্র কয়েকখানি গৃহ ও একটি আঙিনা—খুব জোর একটি পাড়া এবং পুরুষের একটি নগর বা ততোধিক বৃহৎ বলিয়াই কি নারীর জগৎটি অতি ক্ষুদ্র? জগতের পরিমাপ শুধু দেশগত নহে—বস্তুগতও নহে। উহার পরিমাপ মনোবিজ্ঞানের নিয়মানুসারে। গার্হস্থ্য জীবনটিকে যত ক্ষুদ্র মনে করা হয়—তাহা তত ক্ষুদ্র নহে জীবনের মাপ দৈর্ঘ্যে নহে—গভীরতায় ও নিবিড়তায়। তাই আপেক্ষিক গুরুত্ব হিসাবে পরিবারিক জীবন সামাজিক বা জাতীয় জীবন হইতে গভীরতর ও নিবিড়তর। পারিবারিক জীবন সামাজিক ও জাতীয় জীবনের প্রাণ-স্বরূপ। এ হিসাবে নারীর ক্ষেত্র পুরুষের ক্ষেত্র অপেক্ষা কোনো অংশে ক্ষুদ্র নহে, বরং অধিকতর গুরুত্বময় ও দায়িত্বপূর্ণ। নরনারীর মনোযোগের পরিসর অসীম নহে,—কর্ম্মশক্তি অনন্ত নহে,—ধারণাশক্তি অফুরন্ত নহে। ক্ষেত্র যত বৃহত্তর হইবে—সাধনা তত লঘু ও অগভীর ( Superficial ) হইবে। নারীর সাধনার ক্ষেত্র-বৃত্ত দেশ-পরিমাণে ক্ষুদ্রতর হওয়ায় সাধনা গভীরতর, নিবিড়তর ও অধিকতর গুরুত্বময়।

ইতিহাস ও ভূগোল বিরাট বিশাল দেশকালের মধ্যে আপনার অনুশীলন-ক্ষেত্র নির্ব্বাচন করিয়াছে—মনোবিজ্ঞান একটি মন লইয়াই গড়িয়া উঠিতে পারে। তাই বলিয়া মনো-বিজ্ঞান ইতিহাস বিজ্ঞান হইতে কম গুরুতর বিষয় নহে। মানুষের সহিত মানুষের বিবিধ সম্বন্ধের মধ্যে স্নেহ, প্রেম, দয়া, মমতা আত্মত্যাগ, সেবা ইত্যাদির মধ্যে—লালন পালন পোষণ তোষণ সান্ত্বনা সহানুভূতির মধ্যে—নৈতিক-জীবনের গঠন,—ধর্ম্মজীবনের আরম্ভ, কর্ম্মজীবনের প্রেরণার উন্মেষ ; সামাজিক জীবনের ভিত্তি-স্থাপন, সাহিত্য-জীবনের নিত্য নূতন উপাদানের আয়োজন। এখানেও জ্ঞানানুশীলনের ক্ষেত্র অতি বৃহৎ, অতি গভীর।

পারিবারিক ও গার্হস্থ্য জীবনের অধিষ্ঠাত্রীগণের জ্ঞানরাজ্য Elizabeth Victoriaর রাজ্যের মতই বৃহৎ বা বৃহত্তর। যে নারী পুরুষের সহধর্ম্মিণী হইতে চায়, সে নারীর পক্ষে এই বৃহৎ জীবনের বাহিরে যাইবার ও বাহিরে সাধনাক্ষেত্র সন্ধানের কোনো প্রয়োজন নাই। নিজের রাজ্যকে অনাবিষ্কৃত (unexplored) রাখিয়া অপর রাজ্যের তথ্যানুসন্ধান নারীর পক্ষে অহিতকরই বলিতে হইবে।

গৃহ ভগবানের শিব ও সুন্দর মূর্ত্তির দেউল—ভগবান কি তাঁহার জ্ঞান-মূর্ত্তিকে বাহিরে রাখিয়া এই দেউলে অধিষ্ঠিত হন? যাঁহারা শিবসুন্দরের প্রভাব ও অধিকারকে ছোট করিয়া দেখেন—যাঁহারা প্রকৃত জ্ঞান কাহাকে বলে জানেন না। যাঁহারা ভগবানের অটল মৌলিক বিধানকে টলাইতে চাহেন—তাঁহারাই জ্ঞানানুশীলনের জন্য নারীকে দেশদেশান্তরে পাঠাইতে চাহেন।

এক একটি গৃহ এক একটি জাতীয় জীবনের atom নহে—জাতীয় জীবনও জড় নহে, বরং ইহা এক একটি Monad—Res complita বা whole in itself এবং ইহার মধ্যেই জাতীয় জীবনই পূর্ণ প্রতিফলিত—জাতীয় জীবন বা মহামানবের জীবন এই জ্ঞানময় মনোময় জীবনেই নিহিত রহিয়াছে। অথবা জাতীয় জীবনকে একটি বিরাট organism ধরিয়া পারিবারিক জীবনগুলিকে তাহার অংশ এবং তাহার অঙ্গীভূত স্বতন্ত্র organism মনে করা যাইতে পারে। বিশ্বজীবনেও যে চিরন্তন নিয়ম, যে প্রাণশক্তির বিস্তার ও লীলা—পারিবারিক জীবনেও তাই। কেবলমাত্র পারিবারিক জীবনকেই জ্ঞানক্ষেত্র ধরিয়া লইলে বিশ্বজীবনকেই জ্ঞানক্ষেত্র করা হইল।

কর্ম্মানুশীলন সম্বন্ধেও একই কথা। যখন 'ঘর'কে 'বাহির' এবং 'বাহির'কেই যখন ঘর করা যায় তখন ঘর ও বাহির দুইটি সম্পূর্ণ ভিন্ন পদার্থ নহে। 'ঘর' ও 'বাহির' একই জগতের দুই দিক। কর্ম্মসৌকর্য্যার্থে এবং নরনারী মান-সিক উপাদানের বৈচিত্র্য বশতঃ 'ঘর বাহির' দুই শ্রেণীর হস্তে ন্যস্ত হইয়াছে—'বাহির' পুরুষহস্তে, 'ঘর', নারীহস্তে। মানবসংসার এই ব্যবস্থাতেই আজিও টিকিয়া আছে। পুরুষ

সন্তান পালন করিতে পারে না—নারী সৈনিক হইতে পারে না। উভয়ের সাধনার সমবায়ে জাতীয় জীবনের রক্ষণপালন। এ নিয়ম না মানিলে মানবসংসার ছারেখারে যায়। রবীন্দ্রনাথের 'ঘরে বাইরে' নামক পুস্তকে ইহার স্পষ্ট ইঙ্গিত দেওয়া আছে। নরনারীর এই বৈষম্য মৌলিক ও বিধিনিয়ন্ত্রিত। ইহার বিরুদ্ধে যাহারা অস্ত্রধারণ করে তাহারাই সন্দীপ

গৃহ জাতীয় জীবনের বাল্যের স্তন্যাধার, যৌবনের শক্তি ও উৎসাহের উৎস—প্রৌঢ়ত্বের আশ্বাসময় আশ্রয় এবং আত্মত্যাগের সাধনক্ষেত্র ও বার্দ্ধক্যের তপোবন। গৃহ সংসারসংগ্রামের শিবির। সকল সংগ্রামেরই বিরাম-নিলয়। এই সঙ্গে মনে রাখা উচিত।

"বিরাম কাজেরই অঙ্গ এক সাথে গাঁথা,
নয়নের অংশ যেন নয়নের পাতা।"

নারী সংসারের অরুন্ধতী, সংসারসংগ্রামের সুভদ্রা, সাহিত্যজগতের বিরাট্রিচে—ত্যাগে উর্ম্মিলা-জানকী—ধৈর্য্যে সর্ব্বংসহা ধরিত্রী—পুণ্য-সাধনায় সহযোগিনী সুদক্ষিণা। সে একাধারে—

"গৃহিণী সচিব মিথঃ সখী প্রিয় শিষ্যা ললিতে
কলাবিধৌ।"

এ সংসারের কোনো যজ্ঞই স্বর্ণ-সীতায় পরিপূর্ণ সিদ্ধি-চ করে না। মহাত্মা Irving বলেন—

Man is the creature of interest and ambition. His nature leads him into the struggle and bustle of the world. Love is but the embellishment of his early life or a song piped in the intervals of his acts. He seeks for fame, for fortune, for space in the world's thought and dominion over his fellowmen. But a woman's whole life is a history of the affections. The heart is her world. It is there her ambition strives for empire. It is there her avarice for hidden treasures. She embarks her whole soul in the traffic of affection.

নারীর রাজ্য, অধিকার ও জীবনের কর্ত্তব্য এই কটি কথায় বেশ সুস্পষ্ট। হৃদয়রাজ্য বস্তুজগৎ অপেক্ষা অনেক বড়, হৃদয়ের প্রেরণা ব্যতীত কোনো কর্ম্মই সম্পন্ন হয় না। হৃদয়রাজ্যের অধিশ্বরীগণের প্রেরণা ও সোৎসাহ উত্তেজনায় পুরুষের সকল কর্ম্মের বিস্তার ও সিদ্ধি। হিন্দুজাতি নারীর মধ্যে মহাশক্তির রূপ দেখিয়াছেন। পুরুষ চিরদিন তাহার নিকট শক্তি ভিক্ষা করিতেছে। এই মহাশক্তির অংশ রমণী পুরুষের দাসীত্বও করিবে না, পুরুষের উপর প্রভুত্বও করিবে না; পুরুষের বাহুতে বলের মত অধিষ্ঠিত থাকিবে—হৃদয়ে উদ্দীপনার মত বিরাজ করিবে। সংগ্রামের রক্তাক্ত প্রাঙ্গণে সে সঙ্গে থাকে না বটে, শিবিরে বসিয়া সে পুরুষকে অস্ত্রে ভূষিত করিয়া রক্ষাকবচ বাঁধিয়া সমরে প্রেরণ করে, বিজয়ী হইলে জয়মাল্যের দ্বারা জয়কে মহিমান্বিত করে, আহত হইলে বক্ষে করিয়া বহিয়া আনিয়া স্নিগ্ধ প্রলেপ দান করে এবং সমরক্ষেত্রে সগৌরবে পতিত হইলে—নিজহস্তে চিতা সাজাইয়া দুই জনে এক চিতায় দগ্ধ হয়।

কি কর্ম্মজগতে, কি পারিবারিক জগতে কি সামাজিক জগতে সর্ব্বত্রই নারী পুরুষের সকল কর্ম্মের, সকল ভাবের, সকল ব্রতের সহযোগিনী হইতে পারে এবং এই সহযোগিতাই প্রকৃত সহধর্ম্মিণীর কাজ। পুরুষের প্রত্যেক ব্রতের উদ্‌যাপনার জন্য তাহার সহায়তা সমান্তরালভাবে গার্হস্থ্যজীবনের মধ্য দিয়া প্রকাশ পাইবে। অনেক সময় পুরুষ যাহা করিবে তাহারি কর্ম্মভারের ভাগ লইয়া নহে—পুরুষ যেটুকু করিতে পারে না, তাহাই সম্পাদন করিয়া তাহার ব্রতের অনুসরণ করিবে এবং সিদ্ধি লাভের সহায়তা করিবে।

এজন্য পারিবারিক ও গার্হস্থ্য জীবনে উচ্চশিক্ষার প্রয়োজন—নতুবা, পূর্ব্বেই বলিয়াছি, এই উচ্চ শিক্ষা ব্যতীত স্বামীর ব্রতকে উপলব্ধি করিতেই পারিবে না, তবে এই শিক্ষা গার্হস্থ্য জীবনের প্রতিকূলে না যায়, গার্হস্থ্য জীবনের বাহিরে তাহার শক্তি ব্যয়িত না হয়। নারীর সকল শিক্ষা গার্হস্থ্য জীবনের শিক্ষার সহায়ক হওয়া চাই। নারীত্বকে রক্ষা করিতে সাহায্য করিয়া, তাহার বিশেষত্বকে প্রবুদ্ধ রাখিতে সুযোগ সুবিধা দিয়া, নারীর শিক্ষাপ্রণালী নির্ব্বাচন করা চাই। গার্হস্থ্য জীবনটি যখন সংকীর্ণ ও ক্ষুদ্র নহে—বিরাট, বিপুল, নিবিড়, ও গভীর, তখন এই জীবনকে অবলম্বন করিয়া নারীর যে-

শিক্ষা হইতে পারে, তাহা পুরুষের উচ্চতম শিক্ষা হইতে কোনো অংশে ন্যূন নহে। নারীর শিক্ষারও অন্ত নাই—পুরুষেরও শিক্ষার অন্ত নাই। পুরুষের প্রত্যেক শিক্ষার ও প্রত্যেক কর্ম্মের অনুযায়ী শিক্ষা ও কর্ম্ম নারীর আয়ত্তে গার্হস্থ্য জীবনেই বর্ত্তমান আছে। দেহের সহিত মনের যে সম্পর্ক, বহির্জীবনের সহিত অন্তঃপুরের জীবনের অনেকটা সেই সম্পর্ক—এবং উভয়ের কর্ম্মের সম্পর্ক Psychological parallelism-এর মতই। এই নিয়মের অনুসরণ করিলেই নারী পুরুষের প্রকৃত সহধর্ম্মিণী হইতে পারে।

পুরুষ সূর্য্যের ন্যায় কর্ম্মজগতের দিবাভাগকে আলোকিত করে। সে জ্ঞানের সহস্রাংশুতে যত উজ্জ্বল হইবে ততই জগতের গুহ্যতম গুহার অন্ধকারও বিদূরিত হইবে।

নারী চন্দ্রের ন্যায় গার্হস্থ্য জগতের নিশীথগগনকে স্নেহপ্রেমাদিতে স্নিগ্ধ ও রমণীয় করিয়া রাখিয়াছে—তাহার চারপাশে নক্ষত্রের আনন্দময় সংসার। তাহার নীহারস্তূপে ধরিত্রীর ফলশস্যের পরিপুষ্টি—ওষধির অন্তরে অন্তরে জীবনরস সঞ্চার।

এই চন্দ্রসূর্য্যের অপূর্ব্ব মিলনে ও অপূর্ব্ব কর্ম্মবিভাগে জগৎসংসার মহাকালকে আয়ুঃস্বরূপ লাভ করিয়াছে। চন্দ্র পূর্ণচন্দ্র হইয়া অন্তঃপুরের নিশীথগগন চির আলোকিত করুক, কিন্তু—চন্দ্রমাও সূর্য্য হইয়া নিশীথকেও দিবাভাগ করিয়া তুলুক, ইহা প্রকৃতিদেবী চাহেন না—তাহা হইলে জীবজগৎ যে আর জীবিত রহিবে না।

# মরণের দ্বারে

শ্রীপ্রমীলা রায়

মরণের দূত, আসিয়াছে দ্বারে,
নিভিছে চোখের আলো;
ভাঙা হৃদয়ের নিভৃত গুহায়,
প্রদীপ জ্বলিছে ভালো।
জীবন ভরিয়া যত হাসি, গান,
যত বা পেয়েছি দুঃখ,
আজি এ বেলায়, সব একে একে
ভরিয়া তুলিছে বুক।
আজি, এ ধরার শ্যামল ছবিটী
নয়নে লাগিছে ভালো;
স্নিগ্ধ আলোক ডাক দিয়ে যায়,
মুছে নেয় সব কালো।
মরণের দূত দুয়ারে এসেছে
পরশ পেয়েছি তারি—
এক জনমের প্রাণের বেদনা
আজি কি মুছিতে পারি?

আমি চলে গেলে, হয়তো কাহারো—
নয়নে ঝরিবে জল,
হয়তো কাহারো, নিত্য-স্মরণে
আঁখি হবে ছল ছল।
জীবনের মত জীবন থাকিলে—
বেঁচে থাকা লাগে ভালো।
আমার অশ্রু-অন্ধ-নয়নে
আজিকে জ্বলুক আলো।
হাসি, আলো, গান, ভরা এ ধরায়,
দুখের নাহিক ঠাঁই—
বেদনার মত বেদনা সহিয়া
আজিকে বিদায় চাই।
মরণের দূত শিয়রে এসেছে
নিভেছে চোখের জ্যোতিঃ।
বিদায় আজিকে সকলের কাছে—
সবারে জানায়ে নতি।

# অশ্বডিম্ব

শ্রীমাণিক ভট্টাচার্য্য বি-এ —গল্প—

সরকারদের চণ্ডীমণ্ডপে সেদিন বিশেষ একটু উত্তেজনার সৃষ্টি হইয়াছিল।

নরহরি বলিল, "উনি না আসেন আমরা বা কেন যেতে গেলাম! বড় লোক আছেন, উনি আছেন।"

গণেশ মুখোপাধ্যায় মুখখানিতে যথাসম্ভব তাচ্ছিল্য ফুটাইয়া বলিল, "বড় লোকও আমাদের খুব দেখা আছে। আর এমন বড় লোকই বা কি! আমাদের পাড়া গাঁ— তাই একটু হলে লোকে বেশী দেখে। কল্‌কাতায় অমন লোককে কেউ পোঁছেই না। সেখানে অমন বড় লোক অলিতে-গলিতে পাওয়া যায়।

প্রাণহরি বেশ আবেগের সহিত গণেশকে সমর্থন করিয়া বলিল, তাতো বটেই; সেবার আমি টেবুর বিয়েতে মামার ওখানে গিয়েছিলাম। দেখি, সে এক আজব কাণ্ড! কে কার খবর রাখে। মামার বাড়ীর বাঁদিকে দুখানা বাড়ীর পরের বাড়ীখানা কি প্রকাণ্ড! রাত্রে আলোয় আলোর বাড়ীখানা দিনের মত হয়ে ওঠে। গান-বাজনা তো চব্বিশ ঘণ্টা লেগেই আছে। দেউড়িতে পাঁচ জন দারোয়ান সর্ব্বক্ষণ বন্দুক হাতে পাহারা দিচ্ছে;—ইয়া তাদের গোঁপ! মামাতো ভাই পটলাকে জিজ্ঞাসা করলাম, 'হ্যাঁ ভাই পটলা এটা কাদের বাড়ী রে?' পটলা ঠোঁট-মুখ উল্‌টে বল্লে— কে জানে ভাই কাদের?' আমি আশ্চর্য্য হয়ে বল্লাম, এত বড় বাড়ী আর এত কাছে—তাদের নামটাও জান না? পটলা বল্লে, অমন বড় বাড়ী ঢের আছে; তার হিসেব রাখ্‌তে গেলে অন্নজল ত্যাগ করতে হয়।"

কেশব খুব গম্ভীর হইয়া বলিল, "সে যাই হোক্ এটা রীতিমত insult—যাকে বলে অপমান।'

কেশব বাঁশো সহরের ইংরাজী স্কুলে ফোর্থ ক্লাস পর্য্যন্ত পড়িয়াছিল এবং সেই অধীত বিদ্যা সুদে আসলে বাড়িয়া চিরদিন গ্রামবাসীর প্রশংসা ও বিস্ময় অর্জ্জন করিয়া আসিয়াছে। কেশবের কথাটা সকলেরই প্রাণে লাগিল। অপমান সহ্য কে করিতে পারে? তাহার উপর, ইহা শুধু অপমান নহে—ইহার আবার একটা সাংঘাতিক ইংরাজী নাম আছে। ইংরাজী নামটা তাহাদের খুব পরিচিত নহে সত্য, কিন্তু জিনিষটা তো সবাই বুঝে।

তখন সবাই মিলিয়া স্থির করিল যে এই অপমান এবং সঙ্গে সঙ্গে কেশবের দেওয়া ঐ ইংরাজী নামটা কেহই সহ্য করিবে না।

কিন্তু সহ্য না করিয়া কি করিবে? কি করিয়া তাহাদের এই মহৎ উদার ক্রোধটুকু ঐ পার্শ্বের দ্বিতল অট্টালিকার অসভ্য জীবটিকে দেখাইবে? কোনদিন কি উহার কোন কিছুর দরকার পড়িবে না? কোন জিনিষের অভাব বা কোন পরামর্শের প্রয়োজন হইবে না?

দিনের পর দিন চলিয়া যাইতে লাগিল, কিন্তু এই বন্ধু চতুষ্টয়ের কল্পিত বা প্রার্থিত শুভদিনের শুভক্ষণটুকু কিছুতেই আসিল না। পক্ষকাল কাটিয়া গেল তথাপি একটিবারের জন্যও এই অসামাজিক জীবটি তাহাদের দুয়ারে আসিল না!

কখন কখন দ্বিতলের একটি কাচের জানালা হইতে কাচের মাথায় ও মুখের কিয়দংশ যেন দেখা যাইত। কোন কোন দিন বৃহৎ গুম্ফযুক্ত বিশাল বাহু একটা লোক গৃহে উপবিষ্ট ঐ জীবটির কাছে বুঝি আদেশের জন্য দাঁড়াইয়া আছে মনে হইত। কোন কোন দিন সন্ধ্যার সময় সেই জীবটি যেন কাহাকে সঙ্গে লইয়া বাড়ী হইতে বাহির হইত। সেই সময়ে যে প্রাচীর পার হইয়া উহার ঘরকন্নার সন্ধানটা জানিয়া যাইবে তাহারও যো ছিল না। কারণ প্রায়ই সেই সময়ে বড় বড় গোঁফওয়ালা সেই চাকরটা পাহারায় থাকিত।

এইরূপে এই দুর্ভেদ্য রহস্যের দুশ্চিন্তা দুষ্টব্রণের মত ক্রমশঃ গ্রামময় ছড়াইয়া পড়িল।

( ২ )

যেখানে নূতন অট্টালিকাখানি গ্রামবাসীদের ঈর্ষা উৎপাদন করিয়া বিরাজ করিতেছে, শুনা যায়, পূর্ব্বে ঐস্থানে অন্যান্য গ্রামবাসীদেরই মত কয়েকখানি পুরাণো একতলা ঘর ছিল। কোন সময়ে সেই গৃহের অধিকারী দুঃখ দৈন্যের তাড়নায় ভাগ্যের সন্ধানে রাজধানী গিয়াছিল তাহার ইতিহাস গ্রামের বর্ত্তমান যুবকেরা প্রত্যক্ষ না করিলেও তাহাদের পিতামাতাদের কাছ হইতে শুনিয়াছিল। তারপর যখন সেই জীর্ণ ঘর কয়খানি ভাঙ্গিয়া ফেলিয়া সেখানে এই বিরাট সৌধ গড়িয়া তোলা হইল, তখন গ্রামবাসীদের কাহারও কোন সন্দেহ রহিল না যে সেদিনকার পলাতক গৃহস্বামী ভাগ্যলক্ষ্মীর যথেষ্ট কৃপা লাভ করিয়াছে—যাহার কয়েক বিন্দুমাত্র এই অখ্যাত ক্ষুদ্র পল্লীর অধিবাসীদের প্রচুর বিস্ময় উৎপাদন করিয়াছিল। বিস্ময় তাহাদের আরও বাড়িয়া চলিয়াছিল যখন তাহারা দেখিল কেহ সেখানে বাস করিতে আসিল না অথচ বৎসরে দুইবার একজন কর্ম্মচারী আসিয়া ঘরদুয়ার মেরামত করাইয়া, রং লাগাইয়া, যেখানে যাহা দরকার তাহারই ব্যবস্থা করিয়া যাইত। পল্লীর বর্ত্তমান যুবকদের সমক্ষে এই প্রথম ঘটিল যে, দুই একজন কয়েকদিনের জন্য এই বাড়ীতে বাস করিতে আসিল। এ সম্বন্ধে তাহাদের কৌতূহলের অবসান হইতেছে না—সে জন্য তাহাদের আক্রোশ দিন দিন বাড়িয়াই যাইতেছে।

একদিন এ রহস্য জানিবার একটা সুযোগ হইল। সেই গোঁফওয়ালা লোকটা একদিন লাঠি হাতে ডাকঘর হইতে একটা প্যাকেট লইয়া আসিতেছে, এমন সময় কেশব প্রমুখ কয়েকটি যুবকের সহিত তাহার সাক্ষাৎ। দেখামাত্র বুঝা গেল লোকটা বাঙ্গালী নহে, পশ্চিমের কোন এক প্রদেশের হইবে। কেশব তাহার নিজস্ব হিন্দীতে বলিয়া উঠিল, "এই ছাতু, তোমরা ভারি অহংকার হ্যায়।"

হঠাৎ এই অপূর্ব্ব সম্বোধনে লোকটা মুখ তুলিয়া দেখিল, কয়েকটি যুবক তাহাকে প্রায় ঘিরিয়া ফেলিয়াছে ও একজন ডবলব্রেষ্ট সার্ট গায়ে যুবক তাহার পানে ক্রুদ্ধভাবে চাহিয়া আছে।

এই ক্রুদ্ধ যুবকই যে পূর্ব্বের কথা কয়টি বলিয়াছে তাহা বুঝিয়া লোকটি বিশুদ্ধ বাংলায় উত্তর দিল, "ভারী অহঙ্কার কোথায় দেখ্লেন, ভাতবাবু, যে একথা বল্ছেন?"

'ভাতবাবু' কথাটা শুনিয়া কেশব আরও উত্তেজিত হইয়া উঠিল। কিন্তু কথাটা 'ছাতুর'ই জবাব ইহা মনে বুঝিয়া ও-প্রসঙ্গ চাপিয়া গিয়া বলিল, 'অহংকার না হ্যায়? একশো বার হ্যায়। এত্তা দিন আয়া হ্যায় কখন হামলোককো বাড়ী আয়া হ্যায়?'

"আপনাদের বাড়ী কোন দরকার ছিলনা তাই যাই নি, বাবু। তাতে রাগ করছেন কেন?—ভৃত্য পূর্ব্ববৎ বাংলায় উত্তর দিল।"

কেশব সপ্তমে চড়িয়া বলিল, "দরকার না থাকনেসেও যানে হোগা। হামলোককা গ্রামসসে থাকনেসেই যানে হোগা।"

এই পর্য্যন্ত বলিতেই রাগ আরও চড়িয়া গেল ও কেশব বলিয়া ফেলিল, "নেহি যায়গা তো গলা ধরকে বাহার কর দেগা।'

ভৃত্য লাঠি গাছটা বাগাইয়া ধরিয়া বলিল, "বেশতো, গলা ধরেই বা'র করে দেবেন। এখন পথ ছাড়ুন, বাড়ী যেতে দিন্।'

লাঠি উঁচু দেখিয়াই বন্ধু কয়জন চট্ করিয়া পথ ছাড়িয়া দিল ও লোকটি অত্যন্ত তাচ্ছিল্যের সহিত তাহাদের পানে চাহিয়া ধীরে ধীরে চলিয়া গেল।

কেশব সঙ্গীদের কাছে এতটুকু হইয়া গেল। বন্ধু-বান্ধবদের কাছে বাহাদুরি লওয়ার অন্তরালে পাশের বাড়ীর বাবুটির বিবরণ জানিবার ইচ্ছাটা তাহারও ছিল। সে সুযোগ নষ্ট হওয়ায় সকলেই ক্ষুন্ন হইল। সকলেরই মনে হইল, কেশব অত বাড়াবাড়ি না করিলে এবং হিন্দীভাষার উপর অতটা দখল না দেখাইলে সবটা না হউক্, হয়ত কতকটা জানা যাইত।

সেই দিনই তাহাদের সনাতন সভায় অর্থাৎ সরকারদের চণ্ডীমণ্ডপে সকলে মিলিয়া অনেক তর্ক-বিতর্কের পর স্থির করিল, যেমন করিয়া হউক আগন্তুকদের সবিশেষ বিবরণ জানিতেই হইবে; না জানিলে তাহাদের গ্রামের সমূহ কলঙ্ক এবং বিপদও বটে। কারণ এমন কথাও

দুই একজন বলিতেছে যে অনেক রাত্রে ও বাড়ীর ছাদ হইতে কখন কখন নারী কণ্ঠের গানও যেন শুনা যায়।

নরহরি তো একথা শুনিয়া একেবারে মরিয়া হইয়া উঠিল। সারা গ্রামের মধ্যে সেই খুব কড়া মেজাজের লোক বলিয়া বিখ্যাত। কেশবের মতে বাড়ীর মধ্যে discipline রাখার ক্ষমতা একমাত্র নরহরিরই আছে। শুনা যায়, নরহরির স্ত্রী কলিকাতার মেয়ে এবং গাড়ী করিয়া মহাকালী পাঠশালায় কিছুকাল পড়িয়াছিলও। তাহার উপর কবিতা ও স্তোত্র বেশ সুর করিয়া পড়িতে শিখিয়াছিল। একদিন সন্ধ্যাবেলায় সে বাংলায় লেখা ন একটা স্তব সুর করিয়া পড়িতেছিল এমন সময় নরহরি বাড়ীর কাছে আসিয়া পৌছিয়াছিল। নরহরি পরের বৌয়ের খুঁত ধরিয়া বেড়ায় আর তাহারই বাড়ীতে এই ব্যাপার। নরহরি তো একেবারে ক্ষেপিয়া উঠিল। তাহার বৌ—সন্ধ্যাবেলা গা ধুইয়া (হয়ত বা সাবান মাখিয়া) ফরসা কাপড় পড়িয়া মিহিসুরে গান গায়,—আর বাহিরের লোক তাহা শুনিয়া যায়। নরহরি বাড়ী ঢুকিয়াই discipline এর জন্য এমন কাণ্ড করিয়া বসিয়াছিল যে সেই দিন হইতে তাহার স্ত্রীর কণ্ঠ হইতে সুর সভয়ে বিদায় লইয়াছিল এবং গ্রামে তাহার একটা স্বামী প্রতিপত্তি গড়িয়া উঠিয়াছিল।

এ হেন নরহরি পাশের বাড়ীতে মেয়ে মানুষের গান শুনিয়া একেবারে অস্থির হইয়া উঠিল। সকলেরই মত হইল, সেই দিনই যেমন করিয়া হোক ভিতরের কথা জানিতে হইবে। কিন্তু কি উপায়ে? বাড়ীখানা যে রকম উঁচু প্রাচীর দিয়া ঘেরা তাহাতে সে প্রাচীর লঙ্ঘন করাই কঠিন। আর যদিই বা কষ্টে-সৃষ্টে লঙ্ঘন করিয়া কোন গতিকে ভিতরে প্রবেশ করিতে পারে, সে বাহির হইবে কি করিয়া? দরজায় যদি ভিতর হইতে তালা দেওয়া থাকে? নামিবামাত্র যদি কেহ গলাটি টিপিয়া ধরে তখন কি বলিবে? তবে কি প্রাচীরের উপর হইতে দেখিবে? যদি কেহ-তাড়া করে? তখন কি লাফাইতে গিয়া পা ভাঙ্গিবে না ধরা পড়িয়া জেল খাটিবে?

এইরূপ নানা কল্পনা-জল্পনার পর সর্ব্বসম্মতিক্রমে স্থির হইল যে বাড়ীর সম্মুখে তাহাদের প্রাচীরের বাহিরে যে একটা বড় কাঁটাল গাছ আছে তাহারই উঁচু ডালে উঠিলে বাড়ীর ভিতরের সবই দেখিতে পাইবে। গাছটা উঁচুও খুব, যদি দ্বিতলের বারান্দায় আগন্তুক বসিয়া থাকে, তাহা হইলেও সেখানকার সব প্রত্যক্ষ করা যাইবে।

কিন্তু রাত্রে গাছে ওঠার একটা যে অমানুষিক ভয় আছে, সে কথাটা গণেশের মনে হইয়াছিল। কিন্তু দলের মধ্যে সে ব্রাহ্মণ হইয়া কি করিয়া ভূতের ভয়ের কথাটা তুলিবে? তাহার উপর, কথাটা তুলিলেই কেশব হয়ত ইংরাজীতে তাহার এমন একটা নাম দিয়া বসিবে যাহার অর্থ সে না বুঝিলেও আঘাতটা কম বাজিবে না। এদিকে কৌতূহল যে ছিল না তাহাও নহে। কাজেই গণেশ মনে মনে স্থির করিয়া রাখিল, একখণ্ড কাগজে লাল কালি দিয়া একশোবার রাম নাম লিখিয়া রাখিবে এবং রাত্রে আসিবার সময়ে সেই কাগজখানি কবজের মত কোঁচার খুটে বাঁধিয়া রাখিবে।

কাজেই গাছে উঠিয়া রহস্য আবিষ্কারের প্রস্তাব সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হইল; এবং দিবাভাগে সকলে গাছটার উপরভাগ একবার ভাল করিয়া দেখিয়া গেল এবং কে কোন্ খানে বসিবে তাহাও স্থির করিয়া গেল।

(৩)

পাড়াগাঁয়ে সন্ধ্যার পর আর বড় একটা লোক চলে না। কিন্তু গ্রীষ্মকালে একটু সাড়াশব্দ পাওয়া যায়। সেজন্য সন্ধ্যাটা কাটাইয়া চারিবন্ধু অভিযানে বাহির হইল।

শুক্লা চতুর্থী। তখনও অন্ধকার। এই অন্ধকারের মধ্যেই গাছে উঠিতে হইবে। নহিলে কেহ হয়ত দেখিয়া ফেলিতে পারে। গাছে উঠিবার পর জ্যোৎস্না উঠিলে কোন ভয় নাই। পাতার আড়ালে তখন আর কেহ দেখিতে পাইবে না।

শীঘ্রই কয়জনে গাছতলায় পৌছিল। তারপর একে একে নীচেকার একটা শাখা হাত দিয়া ধরিয়া গাছের গুঁড়ির উপর দিয়া শাখার উপর উঠিয়া পড়িল। তারপর সন্তর্পণে উঠিতে উঠিতে কয়জনই বেশ উঁচু জায়গায় উঠিয়া বসিল।

প্রথমটা বড় একটা কিছু বুঝা গেল না। এক আধটা কথার টুকরা, বুঝি বা এক আধটুকু হাসির ছিটা তাহাদের কানে আসিয়া পৌছিতেছিল। মিনিট পনেরো পরে

জ্যোৎস্না উঠিল তখন চক্ষু বিস্ফারিত করিয়া চারি বন্ধু চাহিয়া রহিল।

কৈ উপরের বারান্দায় বা ঘরে তো কাহাকেও দেখা যাইতেছে না! তবে কি হইল?

কেশবই সব প্রথমে লক্ষ্য করিয়া কি যেন দেখিতে পাইল। দেখিয়া ফিস্ ফিস্ করিয়া সকলকে কি বলিল সকলেই তখন দেখিতে পাইল, অট্টালিকার সম্মুখের স্থানটুকু দুইভাগে ভাগ করিয়া ফুলের বাগান। দুই বাগানেরই মধ্যস্থলে দুইটি বেদী। বামদিকের বাগানের মধ্যেকার বেদীর উপর কাহারা যেন বসিয়া। লক্ষ্য করিয়া সবাই দেখিল, একজন বসিয়া কি যেন লিখিতেছে। ভাবে বোধ হইল, সেই গৃহস্বামী। জ্যোৎস্না তখন বেশ পরিষ্কার, দূরত্বও বেশী নহে। গৃহস্বামীকে দেখিলে মনে হয় নবীন বয়স, শুভ্র পরিচ্ছদ; কাগজের উপর কালি না লইয়াই 'বিলাতী' কলম দিয়া লিখিয়া যাইতেছে।

মিনিট পনেরো কাটিয়া গেল। যুবকটি সুধু লিখিয়াই যাইতে লাগিল। বন্ধু চতুষ্টয় অধীর হইয়া উঠিল। সুধু কি হাতের লেখা দেখিতে ইহারা আপদ-বিপদ্ তুচ্ছ করিয়া এতরাত্রে গাছে আসিয়া বসিয়াছে? এ লেখা তো—তাহারা শশধর পণ্ডিতের পাঠশালাতেও দেখিতে পাইত।

কিছুক্ষণ পরে সেখানে একটি রহস্যজনক মূর্ত্তির উদয় হইল। মূর্ত্তিটি যে কোন সুন্দরী যুবতীর সে বিষয়ে কাহারও কোন সন্দেহ রহিল না। কেবল গণেশের একবার মনে হইয়াছিল মূর্ত্তিটা ঐ কোণের রজনীগন্ধার ঝাড় হইতে হাঁটিয়া আসে নাই তো! গণেশ কিন্তু সে সন্দেহ কাহারও কাছে প্রকাশ করিল না। ভাবিল যখন আসিয়াছেন, তখন কথা তো কহিবেন বটেই। সেই সময়েই ধরা পড়িবেন। গণেশ ঐ শ্রেণীর জীবদিগকে সম্মান করিয়া কথা কহিত এবং শিবের ললাটের মত—চন্দ্রবিন্দুর দ্বারা যে উহাদের সব কথাই শোভিত থাকে তাহাও সে জানিত।

যুবতী কাছে আসিতেই যুবক মুখ তুলিয়া চাহিল। চক্ষে ভয়ের কি ভালবাসার দৃষ্টি—তাহা ঠিক বুঝা গেল না। কিন্তু কোন আর্ত্তনাদ শুনা গেল না। আর একটু লক্ষ্য করিতে দেখা গেল যুবতীর দক্ষিণ হস্তে একটি পানপাত্র। তাহা যেন পূর্ণ বলিয়াই মনে হইল।

যুবতী জিজ্ঞাসা করিল, "কতখানি হ'ল?"

যুবক বলিল, "অর্দ্ধেক। এই যে এনেছ, বেশ। বস।"

পাত্রটি-যুবকের সম্মুখে রক্ষা করিয়া যুবতী যুবকের পার্শ্বে বসিল।

গণেশ লক্ষ্য করিল, কণ্ঠস্বরে চন্দ্রবিন্দু নাই। তবে তো তাঁরা ন'ন্। কয়জনই তখন আশ্বস্ত হইল যে এতক্ষণে তাহাদের সকল শ্রম সার্থক হইল। তাহাদের সমস্ত ইন্দ্রিয় কর্ণ ও চক্ষুতে পরিণত করাইয়া বন্ধু চতুষ্টয় শুনিতে ও দেখিতে লাগিল।

যুবক সম্মুখে স্থাপিত কাচের পাত্র হাতে তুলিয়া এক চুমুক খাইয়া আবার রাখিল। ভাবে মনে হইল, যেন বড় আরামই পাইল।

প্রাণহরি চুপি চুপি সাগ্রহে বলিল—গেলাসে মদ!

তা বৈকি। কাচের গ্লাসে মদ ছাড়া আর কি হইবে? সকলের লোমহর্ষণের মত অবস্থা হইল। তবে তো ঠিকই!

আর এক চুমুক পানীয় পান করিয়া যুবক বলিল, 'আর একবার সেটি গাও।'

যুবতী বলিল, "এখনি?"

যুবক বলিল, "হ্যাঁ। আজই শেষ কর্‌ব। তোমার গান না শুন্‌লে শেষটা ভাল হবে না।"

যুবতী উঠিয়া গেল। তাহার স্বচ্ছন্দ লঘুগতি দেখিয়া মনে হইল যেন জ্যোৎস্না সমুদ্রে ভাসিয়া যাইতেছে।

একটু পরেই যুবতী ফিরিয়া আসিল। তাঁহার হাতে একখানি এস্রাজ। দুই এক মিনিটে সুর ঠিক করিয়া লইয়া যুবতী এস্রাজের সুরের সঙ্গে গান ধরিল। সঙ্গীতজ্ঞ না হইলেও সকলেরই গানটি বড় সুন্দর ও এ কণ্ঠ বড় মধুর বলিয়া মনে হইল।

যতক্ষণ গান চলিতেছিল যুবক অবাধে লিখিতেছিল ও এক একবার বাম হাতে গেলাস তুলিয়া এক চুমুক করিয়া পানীয় উদরস্থ করিতেছিল। মাঝে মাঝে এক একবার গায়িকার পানে চাহিতেছিল। গান শেষ হইবে এমন সময় যুবক যুবতীর কাছাকাছি মাথা রাখিয়া ক্ষণকালের জন্য শুইয়া পড়িল। বন্ধু কয়জন বুঝিল

পানীয়ের প্রসাদাৎ যুবকের বসিবার ক্ষমতা লোপ পাইয়া আসিতেছে। তাহারা বুঝিল অদ্ভুত শক্তি এই পানীয়ের যাহা কয়েক মিনিটেই এমন নেশা আনিয়া দেয়।

একটু পরেই তাহারা চাহিয়া দেখিল যুবতী পা দুখানি সরাইয়া লইয়াছে ও যুবকের ললাটের উপর আপনার দক্ষিণ হস্ত বুলাইতেছে। আশ্চর্য্যের বিষয় যে ইহারি গুণে কিছুক্ষণ পরেই যুবক আবার উঠিয়া বসিল ও লিখিতে লাগিল।

গণেশ বলিল, 'দেখ, মদ আছে, মেয়ে মানুষও জুটেছে। আর কি চাই?"

আর যে কি চাই কেহ বলিতে পারিল না। কেশব বলিল, "এও তো হতে পারে ঐ যুবতী যুবকের স্ত্রী।"

নরহরি বলিল, "ধ্যেৎ, তাহলে গান গায়!"

কেশব বলিল, "তা গায়। কলকাতায় এ রকম হয় শোনা যায়।"

নরহরি উত্তর করিল, "তাহলে তারাও সেই রকম স্ত্রী।"

প্রাণহরি বলিল, মদ খাচ্ছে, মেয়েমানুষের গান শুনছে, আবার লুটিয়ে পড়াও হচ্ছে;—তবু অবিশ্বাস!

ইহার মধ্যে যুবক কলম রাখিয়া দিয়া কিছুক্ষণ যুবতীর মুখপানে চাহিয়া রহিল এবং ক্ষণকাল পরে যুবতীর মুখ চুম্বন করিল।

চারি জনেরই বিস্ময়ের সীমা রহিল না। ভদ্রলোক প্রকাশ্যভাবে চাঁদের আলোয় বসিয়া তাহাদের চোখের সামনে এক যুবতীকে চুম্বন করিল! সবচেয়ে অভিভূত ও উত্তেজিত হইল নরহরি। তাহাদের গ্রামের বুকের উপর বসিয়া একি কাণ্ড! ইহার প্রতিকার চাই-ই চাই।

ঠিক এই মুহূর্ত্তে একটা অঘটন ঘটিয়া গেল। নরহরি উত্তেজিত হইয়াছিল বেশী, হাত পায়ের আস্ফালনও বোধ হয় বেশী করিয়া ফেলিয়াছিল, আর যে ডালটার উপর বসিয়াছিল সে ডালটাও ছিল ভাগ্যদোষে পলকা। উত্তেজনার বেগ সহিতে না পারিয়া ডালটী মড়াৎ করিয়া ভাঙ্গিল ও সঙ্গে সঙ্গে নরহরি বাঁ দিকে কাত হইয়া পড়িল। একটু নীচে বসিয়াছিল কেশব। জলে মজ্জমান ব্যক্তির মত নরহরি কেশবকে এক হাত দিয়া ধরিয়া আপনাকে বাঁচাইতে গেল। কিন্তু নরহরির দেহভার কেশবের দ্বিগুণ। কাজেই সে কেশবকে সাথী করিয়া সশব্দে একেবারে নীচে আসিয়া পড়িল। নরহরির স্থূল দেহের উপর কেশব আসিয়া পড়িয়াছিল তাই রক্ষা, নতুবা পতনের জন্য যত না হউক নরহরির বপুর পেষণে কেশবকে 'পরিত্রাহি' ডাক ছাড়িতে হইত।

যাহারা পড়িয়াছিল এবং যাহারা তখনও গাছে বসিয়া ছিল কয়েক মুহূর্ত্তের জন্য দুই পক্ষেরই জ্ঞান বুদ্ধি হারাইয়া গিয়াছিল।

ক্ষণপরেই নরহরি বাপরে, গেছি রে, বলিয়া আর্ত্তস্বরে চীৎকার করিয়া উঠিল এবং সেই অবসরে কাণ্ডজ্ঞান ফিরিয়া পাইয়া প্রাণহরি ও গণেশ নিঃশব্দে নীচে নামিয়া ভূপতিত বন্ধুদ্বয়ের সাহায্যার্থে হাত বাড়াইল। ঠিক সেই এক তীব্র আলোকের রশ্মি তাহাদের চোখের উপর পড়িয়া তাহাদিগকে চমকিত করিয়া দিল। আলোক সরাইয়া লইতে কয়জনে সবিস্ময়ে দেখিল, গৃহস্বামী বৈদ্যুতিক আলোক হস্তে তাহাদের সমক্ষে দাঁড়াইয়া; তাহার পাশেই পূর্ব্বদৃষ্টা, পশ্চাতে পূর্ব্বপরিচিত গুম্ফযুক্ত লোকটি।

যুবক বলিল, ব্যাপার কি? কে যেন পড়ে গেছেন বলে মনে হল!

বলিয়া আলোকটি ভূপতিত নরহরির পানে সন্নিবেশিত করিয়া বলিল, 'আহা, পা-টায় যে বড্ড লেগেছে দেখছি। কি করে পড়লেন?'

উত্তরের অপেক্ষা না করিয়াই যুবক বলিয়া গেল, "এখানে তো হাঁসপাতাল নেই, চট্ করে ডাক্তারও পাওয়া যাবে না। ভেতরে চলুন; যা পারি আমরাই চেষ্টা করে দেখি। এস তো রঘুপতি।"

বলিবামাত্র গোঁফওয়ালা লোকটী এক লাফে নরহরির কাছে আসিয়া, প্রভুকে কহিল, 'বাবু, আপনি ছেড়ে দিন; আমি একাই পারব।'

বলিয়া স্থূলকায়, নরহরিকে সাবধানে তুলিয়া লইয়া ভিতরে গেল।

বন্ধুত্রয়ের পানে চাহিয়া যুবক বলিল, "আপনারাতো এঁর বন্ধুলোক, অপনারাও চলুন দয়া করে।'

তিনজনেই যুবকের আগে আগে চলিল। যুবক তাহাদের অনুসরণ করিতে করিতে দেখিল, একজন খোঁড়াইতেছে। যুবক জিজ্ঞাসা করিল, আপনারও কি লেগেছে?

সে ব্যক্তি কেশব। বলিল, 'তেমন নয় সামান্যই।'

তথাপি যুবক কেশবের কাছে আসিয়া তাহার আলোক দিয়া পরীক্ষা করিয়া বলিল, "কয়েক জায়গায় কেটে গেছে; ও একটু ঔষধ দিলেই সেরে যাবে।

রঘুপতি ততক্ষণে নরহরিকে বেদীর উপর শয়ন করাইয়া দিয়াছিল। এইটুকু নড়াচড়াতেই সে আর্ত্তনাদ করিতে সুরু করিয়াছিল। যুবক সেখানে পৌছিতেই যুবতী একটী ব্যাগ ভিতর হইতে আনিয়া সেখানে রাখিল। যুবক ব্যাগ হইতে খানিকটা শুভ্র বস্ত্রে ঔষধ লাগাইয়া তাহার যে স্থানে আঘাত লাগিয়াছিল, সে স্থানটি পরিষ্কৃত করিয়া লইল; তারপর সেখানে আর একটি ঔষধ লাগাইয়া দিয়া বেশ নিপুণতার সহিত ব্যাণ্ডেজ বাঁধিয়া দিল। যেখানে প্রয়োজন হইতেছিল যুবতী ক্ষিপ্রহস্তে তাহা যুবকের হাতের কাছে আগাইয়া দিতেছিল। ব্যাণ্ডেজ শেষ হইলে যুবক কেশবের হাতে ও পায়ের ২।১ স্থানে নিজ হাতে ঔষধ লাগাইয়া দিল।

নরহরির পানে চাহিয়া যুবক বলিল,হাড়টাড় ভাঙ্গেনি। দুচার দিন ঔষধ লাগিয়ে ব্যাণ্ডেজ করালেই সেরে যাবে, ভাববেন না। কিন্তু পড়লেন কি করে।"

বড় শক্ত প্রশ্ন। গণেশের ভূতের ভয় আছে, একটু কল্পনা প্রবণ ও বটে। চট্ করিয়া বলিল, 'দৈবের কাজ মশায়! নইলে এমন হয়! আমরা দুজন বেড়িয়ে ফিরছি। এমন সময় হুড়মুড় করে শব্দ, সঙ্গে সঙ্গে চীৎকার। এসে দেখি আমাদেরি বন্ধু দুজন পড়ে কাতরাচ্ছেন। ওদের বাড়ী কি একটা পূজো। তাতে কাল সকালেই নিখুঁত কাটালের পাতার দরকার; তাই দুজনে মিলে গাছে উঠেছিল পাতা বাছতে। তারপর এই দুর্ঘটনা।"

গল্পটি খুব বিশ্বাসযোগ্য না হইলেও যুবক কোন অবিশ্বাসের লক্ষণ দেখাইল না। যুবক যুবতীর কাণে কাণে কি বলিতেই যুবতী ভিতরে চলিয়া গেল। সঙ্গে সঙ্গে ব্যাগ উঠাইয়া রঘুপতি যুবতীর অনুসরণ করিল।

এই অবসরে সকলে সে স্থানটি একবার দেখিয়া লইল।

কেশব জিজ্ঞাসা করিল, "আপনি বুঝি কলিকাতা থেকে এসেছেন?"

যুবক একটু লজ্জিত হইয়া বলিল, হাঁ, কলিকাতা আমরা থাকি বটে, কিন্তু আপনাদেরই দেশের লোক। একবার দেশ দেখতে ইচ্ছা হ'ল তাই এলাম, এমন কারও সঙ্গে পরিচয় নেই যে তাঁকে সঙ্গে করে গ্রামের সকলের সঙ্গে দেখা শোনা করে আসি।"

কেশবের বেদনায় ঔষধ দেওয়ায় সে একটু আরাম বোধ করিতেছিল। সে অনেকটা কৃতজ্ঞতাভরেই বলিল, তার জন্য ভাবনা কি? আমিই আপনাকে নিয়ে গিয়ে গ্রামের সবারই সঙ্গে introduce করিয়ে দেব। এখানেই তো আমরা চার জন আছি।

বলিয়া কেশব একে একে সবারই নাম, পেশা ইত্যাদি বলিয়া দিল। অবশ্য পেশা ও আর্থিক অবস্থা সম্বন্ধে কেশব একটু অতিশয়োক্তি করিয়াছিল। তা আমরা সবাই একটু আধটু করিয়া থাকি।

আর একটু পরে রঘুপতিকে সঙ্গে করিয়া যুবতী ফিরিল। রঘুপতের হাতে একটি থালার উপর পানীয়ভরা ৪টি কাচের গেলাস। যুবতীর হাতে ঐ রকম আর এক খানি থালার চারখানি ডিসে করিয়া সাজানো কয়েক প্রকারের খাবার।

যুবক বলিল, একটু চা খান্। আপনিও খান্ একটু, উপকার পাবেন।

শেষের বাক্যটি নরহরিকে লক্ষ্য করিয়া বলা হইল। রঘুপত সকলের সমক্ষে এক একটি চায়ের ও খাবারের পাত্র ধরিয়া দিল।

কয় বন্ধুই চাহিয়া দেখিল, যুবক যে গ্লাস হইতে পানীয় লইয়া এক চুমুক করিয়া পান করিতেছিল এবং এখনও যাহার অর্দ্ধেক ভরা তাহাতেও ঐ চা যাহা তাহাদের পাত্রেও বিরাজ করিতেছে। তাহা হইলে উহা মদ নহে!

এমন সময়ে যুবক বলিল, "আমাদেরও একটু পরিচয় দেওয়া উচিত। ইনি আমার স্ত্রী; এঁরই কাছে আমি রোগীর শুশ্রূষা কিছু কিছু শিখেছি এবং এঁরই ইচ্ছায় এখানে এসেছি। আর ইনি রঘুপত্ সিং। বড় বিশ্বাসী। আমার অভিভাবক বল্লেই হয়।"

যুবতী লজ্জায় মাথা নীচু করিল। তাহাতে মুখখানি আরও মনোরম হইয়া উঠিল।

রঘুপত্ কি বলিবে তাহা ঠিক করিতে না পারিয়া

বিপন্নের মত চাহিল। তাঁহার মুখভাব বড়ই হাস্যোদ্দীপক হইয়া উঠিল।

খাবার শেষ করিয়া চা খাইতে খাইতে কেশব জিজ্ঞাসা করিল, "আপনি পেয়ালা করে চা না খেয়ে গ্লাসে করে খান যে!"

যুবক হাসিয়া বলিল, "সে একটা কথা বটে। এ একটা খেয়াল মাত্র আর কিছু নয়। তবে খেয়ালটা হবার একটা সামান্য কারণও আছে। রুসিয়ায় সাধারণ গৃহস্থের ঘরে গ্লাসে করে চা খাওয়ার প্রথা আছে। রুসিয়ার সঙ্গে আমাদের দেশের অনেক মিল আছে। সেজন্য রুসিয়ার অনেক প্রথাই আমি ভালবাসি। একখানা বই পড়ে a glass of tea র কথা জানি। সেই থেকে কি খেয়াল হ'ল গ্লাসে করেই চা খাই।"

কেশব আবার জিজ্ঞাসা করিল, "আপনি কি লিখ্‌ছিলেন?"

যুবক কিছু বলিবার পূর্ব্বেই যুবতী বলিল।

"ইনি ইংরাজীর অধ্যাপক।"

কিন্তু অধ্যাপনার চেয়েও এর গল্প লেখায় বেশী নাম। ইনি একজন বিখ্যাত গল্প লেখক।

কেশব বাংলা সাহিত্যের কিছু কিছু খবর রাখিত অর্থাৎ গল্প ও উপন্যাস পড়িত। সে সবিনয়ে যুবতীকে বলিল,' 'এর নামটি তো জান্‌তে পারলাম না।'

যুবতী হাসিয়া ফেলিল—কিন্তু নামটি ধরিতে পারিল না। রঘুপতি বলিল—বাবুর নাম মণিময় চট্টোপাধ্যায়।

এ নাম গণেশ জানিত। সে প্রশংসমান দৃষ্টিতে যুবকের পানে চাহিল।

কেশব জিজ্ঞাসা করিল, "আপনি বুঝি গান শুন্‌তে শুন্‌তে গল্প লেখেন?"

মণিময় বলিল, আমি যা কিছু লিখি ওঁর গানের শক্তিতে। ওঁর গানই আমার inspiration। ওঁর গান শুন্‌লেই কল্পনারাজ্যের কত নানা দেশ, নূতন তথ্য, নবীন সৌন্দর্য্য চোখের সাম্‌নে ভেসে আসে। এক এক সময়ে আনন্দে অভিভূত হয়ে পড়ি।

সকলের চা পান শেষ হইলে কেশব বলিল, "আপনাদের অনেক কষ্ট দিলাম। এবার উঠি।"

মণিময় নরহরিকে দেখাইয়া বলিল, 'ইনি কি যেতে পারবেন? আজকের রাতটা এখানে থাকলে এর কি কোন অসুবিধা হবে? আমি এঁর বাড়ীতে খবর পাঠিয়ে দিতাম।'

নরহরি ব্যস্ত হইয়া বলিল, 'না, আমিও যাব। এরাই একটু কষ্ট করে নিয়ে যাবে খন। এই কাছেই তো বাড়ী।'

মণিময় তখন বলিল, "রঘুপত্‌ তুমি তবে তোমার খাটিয়া খানাতে ব্যবস্থা করে ওঁকে রেখে এস। তুমি একদিকে ধর, এঁরা দুজনে অন্যদিকে ধরবেন। এ অবস্থায় হাঁটলে বিশেষ ক্ষতির আশঙ্কা।

বন্ধু চতুষ্টয় সেই ভাবেই বিদায় গ্রহণ করিল। কেশব নমস্কার করিয়া ধন্যবাদ দিতে ভুলিল না। বন্ধুদের কাছে ইহাতে কেশবের প্রতিপত্তি আরও বাড়িয়া গেল।

পথে কেশব কেবল একবার জিজ্ঞাসা করিল, 'তোমার বাবু গান শুন্‌তে শুন্‌তে মাঝে মাঝে শুয়ে পড়েন কেন?'

রঘুপতি বলিল, "বাবু বড় ভাবুক। দুঃখের গান শুন্‌তে ভাল বাসেন; আর শুন্‌লেই চোখে জল আসে। এক একবার সব ভুলে যান্‌।"

ইহার পর সকল বিষয়ই দিবালোকের মত স্পষ্ট হইয়া উঠিল। চারি বন্ধুরই এক সঙ্গে মনে হইল, কি ভুলই তাহারা করিয়াছিল।

কিন্তু কেহই সে কথা মুখে প্রকাশ করিল না।

---

# ভাতার মারা পাথার

বন্দে আলি মিয়া

চলনের বিল আর কলমের গাঁ
এ দুয়ের নাহি কূল নাহি সীমানা—
এরি মাঝে ধু ধু করে দিশে হারা মাঠ
রোদে যেন মাটি ফাটে পুড়ে যায় কাঠ,
এইখানে হল চষে মাজু সোনা ভাই
একলা সে পাথারেতে গাছ পালা নাই।
বিহানের রোদ যায় দুপুরের খরা
ক্ষিদে লেগে রোদে পুড়ে সোনা আধ মরা
ডান হাতে ভাত আর পানি লয়ে ভাঁড়ে
বউ তার আল্ বেয়ে আসিচে খামারে।

*

গাঁও ছাড়া জোত জমি চষেযে সোনাই
তার লাগি দেক্ বড়ো হেঁটে এত ঠাঁই
চেকন কাজল গাও ঘামে চুব্ চুব্
ক্ষেত চষে হয়েচে সে হয়রান খুব—
তেষ্টায় ফাটে ছাতি ঝশেখের বেলা
আধ পর রোদ গেলে পথে দেছে মেলা,
আলপথে বউ দেখি হাসে মনে মনে
অভাগারে মনে বুঝি পড়ে এত খনে,
কাছে এলে দেবে গাল ভাবে তাই সোনা
খোয়ামীরে দুখ দেওয়া বউয়ের গোনা।

হতভাগী বউ আসে টিপি টিপি করি
হেঁটে আর পারে না সে—চলে আল্ ধরি
পহরেক বেলা যাবে আসিতে সে হেথা
পিয়াসায় জান যায় বাহিরে না কথা—
হাতে ছিল নড়ি গাছি তুলি বারে বারে
তাই দিয়ে ইসারায় ডাক দেয় তারে—
নড়ি দেখে বউ ভাবে নসিব খারাপ
আজিকার অপরাধ হবে নাকো মাপ ;—
দেরী দেখে গোঁসা ভরে ডাকিতেছে বুঝি
কাছে গেলে ঘা কতক দেবে সোজা সুজি

*

ঠক্ ঠকে কাঁপে গাও—পাও না ওঠে
কাঁকালের ভাত পানি মাটিতে লোটে—
বউ ভাবে গোর আজি নজদিকে তার
ক্ষুধার চোটেতে স্বামী রাগিয়া আঁধার
এই বেলা জান লয়ে পলাইয়া বাঁচি
থালা ঘটি গোছাইয়া করি এক গাছি
সোনা ভার ভয়ে বউ ছেড়ে গেল মাঠ
পানি বিনা মাজু সোনা কেঁদে পাট্ পাট্,—
সেই কাঁদা আজো কাঁদে পূবের বাতাসে
কানা মেঘে ঝরে দেয়া বুক ফাটা শ্বাসে।

---

# ঐতিহাসিক হীরক

শ্রীঅসিত মুখোপাধ্যায়

**প্রবন্ধ**

১। কোহিনুর—জগদ্বিখ্যাত ও ইতিহাস-প্রসিদ্ধ একখানি হীরক। এই সুবৃহৎ সমুজ্জ্বল হীরকখানি কতকাল হইল পাওয়া গিয়াছে, তাহা সঠিক জানিবার কোন উপায় নাই। অতি প্রাচীন কালে ইহা মালবের হিন্দুরাজাদের অধিকারে ছিল। আলাউদ্দীন খিলিজি নাদির শাহ ভারতবর্ষ আক্রমণ করিয়া দিল্লী অধিকার করেন। সেই সময়ে নাদির শাহ এই হীরকের পরিচয় পাইয়া কৌশলে মোহম্মদ শাহের নিকট হইতে ইহা হস্তগত করেন এবং ইহার নাম "কোহিনুর" রাখেন। "কোহিনুর" শব্দটী সংস্কৃত কিংবা বাংলা নহে। নাদির শাহের পর



এন্টোয়ার্পের হীরক কাটাইয়ের কারখানা—বামদিক হইতে দণ্ডায়মান তৃতীয় ব্যক্তি মেসার্স ঠাকুরলাল হীরালাল কোম্পানীর স্বত্বাধিকারী

মালবের অধীশ্বর হইলে, এই হীরকখানিও তাঁহার অধিকারে যায়। তৎপরে কোনক্রমে ইহা গোয়ালিয়রের রাজার হস্তগত হয়। ১৫২৬ খ্রীষ্টাব্দে মোগল সম্রাট বাবর তাঁহার নিকট হইতে ইহা প্রাপ্ত হন। তদবধি ইহা মোগল সম্রাটগণের অধিকারে ছিল। ১৭৩৯ খ্রীষ্টাব্দে "কোহিনুর" তাঁহার পুত্রের অধিকারে যায়। তৎপর কাবুলাধিপতি অহ্‌মদ শাহ উত্তরাধিকার-সূত্রে ইহা প্রাপ্ত হন। আহ্‌মদ শাহের মৃত্যুর পর ইহা তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা শাহ্‌ সুজার হস্তগত হয়। শাহ্‌ সুজা যখন কাবুল হইতে পলায়ন করিয়া পাঞ্জাব-কেশরী রণজিৎ

সিংহের আশ্রয় লন, সেই সময়ে রণজিৎ তাঁহার নিকট হইতে ইহা গ্রহণ করিয়া বিনিময়ে তাঁহার ভরণ-পোষণের জন্য সু-বিস্তৃত জায়গীর প্রদান করেন। রণজিতের মৃত্যুর পর এই মহারত্ন তদীয় মহিষী মহারাণী ঝিন্দন ও নাবালক পুত্র দলিপ সিংহের অধিকার ভুক্ত হয়। দলিপের নাবালক অবস্থায় ভারতের তৎকালীন গভর্ণর জেনেরল লর্ড ড্যালহাউসি পাঞ্জাবের কোষাগারে হস্তক্ষেপ করিয়া এই অমূল্য নিধি হস্তগত করেন এবং পরে ইংলণ্ডে প্রেরণ করেন। একণে ইহা ইংলণ্ডেশ্বরের মুকুটের শোভা বর্দ্ধন করিতেছে।



প্রিমিয়ার হীরক-খনি



খনি হইতে হীরক উপরে তোলা হইয়াছে

১৮৫০ খ্রীষ্টাব্দে মহারাণী ভিক্টোরিয়ার সময়ে ব্যবহারের উপযোগী করিবার জন্য ইহাকে কাটিয়া পূর্ব্বের অপেক্ষা অনেক ছোট করা হয়। ১৮৫১ খৃষ্টাব্দে ইহা লণ্ডনের বিশ্ববিখ্যাত একজিবিশনে (Exhibition) প্রদর্শিত হয়। আমষ্টার্ডামের বিখ্যাত হীরক-শিল্পী মিঃ কোষ্টার ইহার সর্ব্বশেষ কাটাইয়ের কার্য্য করিয়াছিলেন।

এই হীরক-খণ্ডের প্রথমে ওজন ছিল ৭৯৩ ক্যারেট। প্রথম বারের কাটাইয়ের পর ওজন দাঁড়ায় ১৮৬ ক্যারেট এবং দ্বিতীয় কাটাইয়ের পর দাঁড়ায় ১০৬ ক্যারেট। কথিত



খনি হইতে হীরক উপরে তোলা হইতেছে

আছে, রণজিৎ সিংহ এই হীরকখানিকে হাতে বাঁধিতেন। কোন সময়ে একব্যক্তি ইহার মূল্য জিজ্ঞাসা করায় রণজিৎ উত্তর করিয়াছিলেন—"পাঁচ জুতা"—অর্থাৎ যাহার শক্তি আছে, সেই ব্যক্তিই ইহা কাড়িয়া লইতে পারে, মূল্য দিয়া এই অমূল্য পদার্থটি ক্রয় করা কাহারও পক্ষে সম্ভব নহে। এই হীরক খানির বর্ত্তমান মূল্য ৫৬ লক্ষ টাকা হইতে পারে বলিয়া বিশেষজ্ঞেরা অভিমত প্রকাশ করিয়াছেন

২। অরলফ্ হীরক—এই হীরক রুশিয়ার জারের সম্পত্তি ছিল। বর্ত্তমানেও ইহা রুশিয়ার রাজকোষেই রক্ষিত হইতেছে। প্রবাদ আছে—কোন একব্যক্তি ভারতীয় দেবমূর্ত্তির চক্ষু খুঁড়িয়া এই রত্ন অপহরণ করে এবং বহু হাত ঘুরিয়া অবশেষে রুশিয়ার ক্যাথারিণের নিকট প্রচুর অর্থের বিনিময়ে বিক্রীত হয়। এই প্রবাদ বাক্যের মধ্যে কতটুকু ঐতিহাসিক সত্য আছে, তাহা বলিতে পারি না। ইহার বর্ত্তমান ওজন ১৯৩ ক্যারেট এবং আনুমানিক মূল্য ৫১ লক্ষ টাকার উপর।



কিম্বালির ওয়াশিং মেশিন

৩। নিজাম—এই মূল্যবান হীরকখানি গোলকুণ্ডার রাজার অধিকারে আছে। আধুনিক রুচি অনুসারে

এখনও ইহাকে কাটাই করা হয় নাই। ইহার ওজন ৩৪০ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ২৮ লক্ষ টাকা। বর্তমান রুচি-অনুসারে কাটাই করিলে মূল্য আরও অনেক বাড়িয়া যাইবে।

টাকা ব্যয় হইয়াছিল। ইহার বর্তমান আনুমানিক মূল্য ৬৭ লক্ষ টাকার উপর।

৬। ষ্টার অব্ দি সাউথ—১৮৫৩ খৃষ্টাব্দ পর্য্যন্ত এই অমূল্য হীরকখানি জনৈক নিগ্রোর অধিকারে ছিল।



কোহিনুর—পুরাতন কাটাই (ইংলণ্ড)



কোহিনুর—নূতন কাটাই (ইংলণ্ড)



গ্রেট মোগল ( রুসিয়া )

৪। গ্রেট মোগল—এই হীরকখানির কাটাই ঠিক গোলাপ ফুলের অনুরূপ। কেহ কেহ বলেন—কোহিনুরের যে দুইটি অংশের কোন খোঁজ মিলিতেছে না, ইহা তাহারই একটি অংশ। সম্ভবতঃ দিল্লী লুণ্ঠিত হইবার সময়ে ইহা অপহৃত হইয়াছিল। বর্তমান রুচি অনুসারে কাটাই করিবার পর বর্তমান ওজন দাঁড়াইয়াছে ২৮০ ক্যারেট এবং অনুমানিক মূল্য প্রায় ৫৮ লক্ষ টাকা।

কাটাইয়ের পূর্ব্বে ইহার ওজন ছিল ১২৫ ক্যারেট। আকার ঠিক গোল নহে এবং ভিতরের দীপ্তি খুব উজ্জ্বল। খুব সাদা না হইলেও ইহা যে উচ্চশ্রেণীর হীরকের অন্তর্ভুক্ত তাহাতে কোন সন্দেহ নাই। আমষ্টার্ডামের বিখ্যাত হীরক-শিল্পী মিঃ কোষ্টার ইহাকে কাটাই করেন এবং নানা কারণে তিনিই কিছুদিনের জন্য ইহার মালিক হন। বর্তমানে ইহা কোন এক ভারতীয় রাজার রাজকোষে হইতেছে। তিনি কিঞ্চিদধিক ১১ লক্ষ টাকার বিনিময়ে এই অমূল্য রত্ন লাভ করিতে সক্ষম হইয়াছেন।



রিজেন্ট ( ফ্রান্স )



অরলফ ( রুষিয়া )



ফ্লোরেন্টিন ( আফ্রিকা )

রিজেন্ট হীরক—এই হীরক ফ্রান্সে সংযোজিত আছে এবং বর্তমানে উহা প্যারিসে রক্ষিত হইতেছে। ১৭১৭ খৃষ্টাব্দে ইহা ডিউক অব্ অরলিয়ান্সের সম্পত্তি ছিল। পরবর্তী সময়ে ইনিই ফ্রান্সের রিজেন্ট ছিলেন; ইনি এই বৎসরেই ফোর্ট সেণ্ট জর্জ্জের গভর্ণর মিঃ পিটের নিকট হইতে এই হীরকখানি ক্রয় করিয়া লইয়াছিলেন। ইহার পূর্ব্ব ওজন ছিল ৪১০ ক্যারেট এবং বর্তমান ওজন ১৩৬ ক্যারেট। ইহাকে বর্তমান রুচি অনুসারে কাটাই করিতে দুই বৎসর সময় এবং ৪৯ হাজার

৭। গ্রেট স্যান্সি—এই হীরকখানির আশ্চর্য্য ইতিহাস আছে। ডিউক অব্ বারগাণ্ডি তাঁহার রাজকীয় পোষাকের সহিত ইহা পরিধান করিতেন। ১৪৭৭ খৃষ্টাব্দে ইহা পর্টুগালের রাজার অধিকারে যায়, ১৪৮৯ খৃষ্টাব্দে তিনি নিকোলাস ডি বার্লি, ব্যারণ ডি স্যান্সির নিকট বিক্রয় করেন। তিনি তাঁহার নামানুসারে ইহার নামকরণ করেন। স্যান্সি তাহার অনুচরের দ্বারা

উপহারস্বরূপ ইহা রাজার নিকটে পাঠান। অনুচর পথিমধ্যে দস্যুদ্বারা আক্রান্ত হইয়া হীরকখানিকে গিলিয়া ফেলে এবং তাহার মৃত্যুর পর ইহা তাহার শরীরের মধ্যে পাওয়া যায়। ইহা কিছুদিনের জন্য রাণী বিসের অধিকারে ছিল এবং পরে কোন ভারতীয় নৃপতির নিকট বিক্রয় করা হয়। ইহার বর্ত্তমান ওজন ৫৩½ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ৫½ লক্ষ টাকা।

১০। পিগট্ হীরক—ডিম্বাকৃতি উৎকৃষ্ট হীরক। বর্ত্তমান ওজন ৪৭½ ক্যারেট। গত শতাব্দীতে প্রায় ৪ লক্ষ টাকায় বিক্রয় হইয়াছিল। তৎপর রানডেল এণ্ড ব্রিজ ৮৪ হাজার টাকায় ক্রয় করেন এবং কিছুকাল নিজেদের অধিকারে রাখিয়া মিশরের পাশার নিকট প্রায় ৪ লক্ষ টাকায় বিক্রয় [illegible] বর্ত্তমানে ইহা কাহার অধিকারে আছে, তাহা এখনও জানা যায় নাই।



২৫। [illegible] পারসিয়া—শাহ্‌ [illegible] র কনিষ্ঠ পুত্র যুবরাজ খস্রু এই [illegible]



পিগট (ইংলণ্ড)



ন্যাসাক—ত্রিকোণ হীরক (ইংলণ্ড)

৮। [illegible] —হলুদ বর্ণের পুরু হীরক। ইহার [illegible] প ফুলের অনুরূপ। অন্যান্য ঐতিহাসিক হীরকের মত এখানাও বহু হাত ঘুরিয়া পরে দ্বিতীয় পোপ জুলিয়াসের অধিকারে আসে এবং তিনি ইহা অষ্ট্রীয়ার সম্রাটকে দান করেন। ইহার বর্ত্তমান ওজন ১৩৯ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ১৫½ লক্ষ টাকা।

১১। ন্যাসাক হীরক—ত্রিকোণাকার হীরক। দাক্ষিণাত্যে অভিযানকালে মার্কুইস অব্ হেষ্টিংস্ এই হীরকখণ্ড সংগ্রহ করেন এবং তদবধি ইহা ভূতপূর্ব্ব মার্কুইস অব ওয়েষ্ট মিনিষ্টারের অধিকারে ছিল। মহারাণী ভিক্টোরিয়ার রাজ্য প্রাপ্তির অব্যবহিত পরেই তাঁহার যে জন্মতিথি উৎসব হইয়াছিল, সেই উৎসবের দিনে মার্কুইস অব ওয়েষ্ট মিনিষ্টার তাঁহার তরবারির



জুবিলী—জাগার্সফন্‌টিন (ইংলণ্ড)



হোপ—নীলাভ হীরক (নিউক্যাসেল)



স্যান্সি (ভারতবর্ষ)

৯। ম্যাটাম হীরক বোর্ণিয়োর অন্তর্গত ম্যাটামের রাজার অধিকারে আছে। ইহার আকার এবং কাটাই উৎকৃষ্ট। ১৭৬০ খৃষ্টাব্দে ইহা ম্যাটামের রাজার হাতে আসে। এতদতিরিক্ত আর কোন ইতিহাস জানা যায় নাই। বহু ক্রেতা প্রচুর অর্থের বিনিময়ে ইহা সংগ্রহের চেষ্টা করিয়াছিল, কিন্তু রাজা বিক্রয় করেন নাই। ওজন ৩৬৭ ক্যারেট এবং আনুমানিক মূল্য ৩৮ লক্ষ টাকা।

ফলকে এই হীরক সংযোজিত করিয়া ঐ তরবারি পরিধান করতঃ উৎসবে যোগদান করিয়াছিলেন। ইহার পূর্ব্ব ওজন ছিল কিঞ্চিদধিক ৮৯ ক্যারেট, বর্ত্তমান ওজন ৭৮ ক্যারেট এবং আনুমানিক মূল্য কিঞ্চিদধিক ৪ লক্ষ টাকা।

১২। ইংলিশ ড্রেসডেন—এই বৃহৎ হীরকখানি বরোদার গাইকোয়াড়ের কোষাগারে রক্ষিত হইতেছে।

ইহার প্রথম ওজন ছিল ১১৯২ ক্যারেট এবং বর্ত্তমান ওজন ৭৬২ ক্যারেট। ইহার আনুমানিক মূল্য প্রায় ৫২ লক্ষ টাকা।

১৩। কাম্বার্ল্যাণ্ড হীরক—এই হীরকখানি লণ্ডনে ক্রয় করা হয় এবং ক্যালোডেনের যুদ্ধের পর কাম্বার্ল্যাণ্ডের ডিউককে উপহার দেওয়া হয়। মহারাণী ভিক্টোরিয়া পরবর্ত্তীকালে ইহা হনোবরের রাজাকে দান করেন। ইহার ওজন ৩২ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ১২ লক্ষ টাকা।



পোলার ষ্টার (রুষিয়া

১৩। ইউজিন বৃলিয়্যাণ্ট—সম্রাট তৃতীয় নেপোলিয়ন এই মূল্যবান হীরকখানি ক্রয় করেন। ইহা ঠিক গোলাকার নহে এবং একদিকের কাটাই উৎকৃষ্ট না হইলেও অন্য দিকের কাটাই খুবই চমৎকার। পূর্ব্বে ইহা মহারাণী ইউজিনের সম্পত্তি ছিল। পরে তিনি বরোদার গাইকোয়ারের নিকট বিক্রয় করিয়া ফেলেন। ইহার ওজন ৫১ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ২ লক্ষ টাকা।

১৪। মাউণ্টেন অব্ স্পেলেণ্ডার—পারশ্য-রাজকোষের সর্ব্বোৎকৃষ্ট রত্ন। ইহার ওজন ১৩৫ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ২০২ লক্ষ টাকা।

১৫। দি হল্যাণ্ড—এই হীরক নেদারল্যাণ্ডের রাজার রাজ-মুকুটে শোভা পাইতেছে। ইহার ওজন ৩৬ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ১২ লক্ষ টাকা।

১৬। পোর্টার রোড্স্ ১৮৮০ খৃষ্টাব্দে দক্ষিণ আফ্রিকার কিম্বার্লি হীরক-খনিতে এই মহামূল্য হীরকখানি পাওয়া গিয়াছে। ইহা বর্ত্তমানে মিঃ আর, পোর্টার রোড্স্ এর সম্পত্তি। ওজন ১৫০ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ২৮ লক্ষ টাকা।

১৭। অষ্ট্রীয়ান ইয়োলো—মরিয়া থেরেসার সময় পর্য্যন্ত এই মূল্যবান পাথরখানি অষ্ট্রীয়া-সম্রাটের সম্পত্তি ছিল। ইহার ওজন ১৩৩ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ৭ লক্ষ টাকা।

১৮। মুন অব দি মাউণ্টেন—অনেকে ভুলবশতঃ ইহাকে অরলফ হীরক বলিয়া থাকেন। নাদির শাহ্ দিল্লী হইতে এই মূল্যবান হীরকখানি প্রাপ্ত হন এবং তাঁহার মৃত্যুর পর জনৈক আফগান সৈন্য ইহা চুরি করিয়া লইয়া যায় এবং সাফরাস্ নামক এক আমেরিকানের নিকট বিক্রয় করে। রুষ-সম্রাট বহু অর্থের বিনিময়ে এই মূল্যবান পাথর ক্রয় করিয়া নিয়াছিলেন। বর্ত্তমানে উহা রুষিয়ার রাজকোষে রক্ষিত হইতেছে। ইহার ওজন ১২০ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ৭ লক্ষ টাকা।

১৯। হোপ [illegible] ক্যারেই সব চেয়ে বড়। [illegible]হে এবং ভিতরের দীপ্তি খুব উজ্জ্বল। বর্ণের হীরকের মধ্যে ইহা [illegible]জ্ঞেরা এইখানাকেই প্রথম স্থান দিয়াছেন। ইহার ওজন ৪৪ ক্যারেট এবং আনুমানিক মূল্য কিঞ্চিদধিক ৪ লক্ষ টাকা। ডাচেস্ অব্ নিউ ক্যাসেল্ ইহা ক্রয় করিয়াছিলেন



শাহ্ অব্ পার্সিয়া ( রুষিয়া)

২০। পাশা অব্ ঈজিপ্ট—শ্রেষ্ঠ শ্রেণীর হীরক ইব্রাহিম পাশা ইহার বর্ত্তমান মালিক। ওজন ৪০ ক্যারেট এবং আনুমানিক মূল্য প্রায় ১৮ লক্ষ টাকা।

২১। রিজেণ্ট অব্ পর্টুগাল—এই হীরক পর্টুগাল রাজার রাজ-মুকুটের শোভা বর্দ্ধন করিতেছে। জনৈক নিগ্রোর নিকট হইতে পর্টুগালের রাজা ইহা সংগ্রহ করিয়াছিলেন। ইহার ওজন ২১৫ ক্যারেট, মূল্য এখনও নির্দ্ধারিত হয় নাই।

২২। জাগার্সফণ্টিন—১৮৮১ খৃষ্টাব্দে এই হীরকখানি সংগৃহীত হইয়াছিল। ইহার বর্ত্তমান ওজন ২০৯ ক্যারেট, মূল্য এখনও নির্দ্ধারিত হয় নাই।

২৩। দি ষ্টিওয়ার্ট—১৮৭২ খৃষ্টাব্দে এই হীরকখানি

দক্ষিণ আফ্রিকায় পাওয়া গিয়াছে। ইহার ওজন ২৮৮ ক্যারেট মূল্য, এখনও নির্দ্ধারিত হয় নাই।

২৪। দি ক্যালিস্তান—প্রিমিয়ার ডায়মণ্ড মাইনিং কোম্পানীর প্রেসিডেণ্টের নামানুসারে এই হীরকখানির নামকরণ হইয়াছে। ইহার বর্ত্তমান ওজন ৩০২৫ ক্যারেট। দক্ষিণ আফ্রিকার গবর্ণমেণ্ট ইহা ক্রয় করেন এবং ১৯০৭ খৃষ্টাব্দে জন্মদিন উৎসব উপলক্ষে সম্রাট সপ্তম এডওয়ার্ডকে দান করেন। এই হীরককে বর্ত্তমানে নয় ভাগে ভাগ করা হইয়াছে। এই ভাগ করার জন্য আরও একশত খণ্ড টুক্‌রা মূল হীরক হইতে বাহির হইয়াছে। এই টুক্‌রাগুলির দামও একেবারে কম নহে। কাটাই হওয়ার পূর্ব্বে ইহার মূল্য ছিল ৭০ লক্ষ টাকা।

২৫। শাহ পার্সিয়া—১৮৪৩ খৃষ্টাব্দে আব্বাস ...র কনিষ্ঠ পুত্র যুবরাজ খস্রু এই অমূল্য রত্নখানি জার নিকোলাসকে দান করেন। এই হীরকের উপর তিনজন পারস্য সম্রাটের নামাঙ্কিত ছিল। শেষবার কাটাই করায় ইহার ওজন ৯ ক্যারেট কম হইয়া গিয়াছে এবং এই জন্য বর্ত্তমানে ইহার উপর নাম খোদাই করার কোন চিহ্ন নাই। ইহার আনুমানিক মূল্য কিঞ্চিদধিক ৪ লক্ষ টাকা।

২৬। এক্‌সেলসিয়ার—ক্যালিস্তানের আবিষ্কারের পূর্ব্বে ১৮৯৩ খৃষ্টাব্দের ৩০শে জুন এই হীরকখানিকে জাগাস-ফন্‌টিন খনিতে পাওয়া গিয়াছে। ইহা দক্ষিণ আফ্রিকার খনি হইতে প্রাপ্ত সুবৃহৎ হীরকগুলির অন্যতম এবং শুভ্র-নীলাভ দীপ্তির জন্য বিখ্যাত। ইহাকে কাটিয়া ২১ ভাগে বিভক্ত করা হইয়াছে। ইহার বর্ত্তমান ওজন ৩৬৪ ক্যারেট এবং আনুমানিক মূল্য কিঞ্চিদধিক ৬ লক্ষ টাকা।

২৭। পোলার ষ্টার—রুশিয়ার রাজ-কোষে রক্ষিত হইতেছে। ওজন ৪০ ক্যারেট, আনুমানিক মূল্য কিঞ্চিদধিক ২ লক্ষ টাকা।

# অস্তবাদল

শ্রীবিরামকৃষ্ণ মুখোপাধ্যায়

ভরা ভাদরের ধূসরিত সাঁঝে বৃষ্টি ঝরে না আর
শ্রাবণের শেষে বন্ধ হ'য়েছে বাদল পুরীর দ্বার;
শিখিনী নাচন-তৃষা
বেদনা বিরহ-নিশা
মেঘ-মাদলের গত উৎসবে
ভুলেছে শঙ্কা তার;
ভরা ভাদরের ধূসরিত সাঁঝে বৃষ্টি ঝরে না আর।

দেবদারু হেনা চম্পক বনে নাহি সে মাতাল বায়ু;
কৃষ্ণচূড়ার তৃষ্ণা মিটেছে, বেড়েছে খানিক আয়ু;
সরস কেতকী দোলে
দোপাটী ঘোম্‌টা খোলে—
কুসুমের বুকে সুষমা শোভিছে
—সবল শিথিল স্নায়ু;
দেবদারু হেনা চম্পক বনে নাহি সে মাতাল বায়ু।

অস্ত রবির আধ' আলো রেখা ভাদরের সাঁঝে হাসে,
ইন্দ্রের ধনু রঙ দিয়ে তা'য় সান্ধ্য তিমির নাশে;
ঝিঁঝিঁর ঝাঁজালো তান
প্রদোষে ভরালো কান—
শিশু শরতের স্মরণীয় শোভা
খতলে ভূতলে ভাসে,
অস্ত রবির আধ' আলো রেখা ভাদরের সাঁঝে হাসে!

গোধূলি, বনের শ্যামল শোভায় ঢেলেছে ফাগুন ফাগ,
বেণু বেতসের কুঞ্জে বাতাস সাধিছে বেণুর রাগ,
করবী কবরী টোটে
নীপের কেশর লোটে
অভিমানী যূঁ'র অভিসার শেষ
অধরে বিজুরী দাগ;
গোধূলি, বনের শ্যামল শোভায় ঢেলেছে ফাগুন ফাগ।

# জাতীয় স্বাস্থ্যই প্রকৃত জাতীয় সম্পদ

শ্রীসুরেন্দ্রনাথ মিত্র

—স্বাস্থ্য তত্ত্ব—

"There are many sources of national wealth. But from a broad stand-point. the greatest Source of a nation is the health of the people."

গত কয়েক বৎসর হইতে ভারতের জাতীয় সম্পদ বৃদ্ধি করিবার সাধু চেষ্টা দেখা যাইতেছে। স্বাধীন জীবিকা-অর্জ্জনের পন্থা নির্দ্ধারণ, স্বদেশী শিল্পের বিস্তার, ব্যবসা-বাণিজ্যের প্রসার, খনি ও বন-বিভাগের উন্নতি প্রভৃতি বহু বিষয়ের প্রতি দেশের দৃষ্টি আকৃষ্ট হইয়াছে। ইহা সুখের কথা ও উন্নতির চিহ্ন সন্দেহ নাই। কিন্তু যেভাবে আমাদের গ্রামগুলি সৌন্দর্য্যহীন, লোকশূন্য ও শশ্মানে পরিণত হইতেছে, কলেরা, বসন্ত, ম্যালেরিয়া প্রভৃতি কৃতান্ত অনুচরগণ যেভাবে মৃত্যুর ধ্বংস-লীলা চালাইতেছে, এবং এই দীপ-মালা শোভিতা মহানগরী-তেও যেভাবে শিশুমৃত্যু ঘটিতেছে, তাহার আলোচনা করিয়া কোন একজন ইংরাজ বলিয়াছেন, এই অকাল মৃত্যুর ফলে ভারতের যে জাতীয় সম্পদ নষ্ট হইতেছে, অঙ্ক শাস্ত্রের সাহায্যে তাহা সীমাবদ্ধ করা অসম্ভব। Harvard University Press-হইতে প্রকাশিত T. N. Carver তাঁহার Essays in Social Justice নামক পুস্তকে মানবজীবনের মূল্য সম্বন্ধে ১৭৩ পৃষ্ঠা হইতে ২০২ পৃষ্ঠা পর্য্যন্ত যে আলোচনা করিয়াছেন, তাহা বিশেষ করিয়া সকলেরই পাঠ করা উচিত। উহার পাঠে সহজেই বুঝিতে পারা যায় যে রোগ শোক ও অকাল মৃত্যুর দ্বারা বহু আশা অঙ্কুরে বিনষ্ট হইতেছে, পিতা-মাতার সোনালী স্বপ্ন অর্দ্ধপথে ভাঙ্গিয়া যাইতেছে, বিধবার হাহাকারে ও দীর্ঘশ্বাসের তপ্ত নিশ্বাসে শান্তিময় গৃহে সুখের আবহাওয়া নষ্ট হইতেছে, শোক, নিরাশা ও অকৃতকার্য্যতা-জনিত দুর্ব্বলতায় জাতীয় কর্ম্মপটুতা হ্রাস পাইতেছে, অধিকন্তু জাতীয় দুর্ব্বলতা ও লোকাভাবে সমাজের ক্রম-বিকাশ বাধা পাওয়ার ফলে জাতীয় সম্পদ বহুপরিমাণে ক্ষুন্ন হইতেছে। ইহার উপর প্রতি সন্তান প্রতিপালনের জন্য যে ব্যয় হয় যদি আমরা ইহাকে পিতা-মাতার Investment বলিয়া মনে করি, তাহা হইলে প্রতি শিশুমৃত্যুর জন্য পরিবারের যে আর্থিক ক্ষতি হইতেছে, Bad investment এর মাপ কাটিতে তাহার বিচার করিলে, নিঃসন্দেহে বলিতে পারা যায় যে জাতীয় দারিদ্র্যের ইহা অন্যতম শ্রেষ্ঠ কারণ। সুতরাং আমাদের সমস্ত চিন্তা ও শক্তি তথা কথিত জাতীয় সম্পদ-বৃদ্ধির আলোচনায় নিয়োগ করিলে চলিবে না। এই অকালমৃত্যুর হাত হইতে দেশবাসীকে রক্ষা করিতে হইবে। নতুবা আপাত দৃষ্টিতে জাতীয়-সম্পদ বৃদ্ধি পাইতেছে বলিয়া ধারণা জন্মিলেও, ভবিষ্যৎ সূক্ষ্ম দর্শী সমালোচকের হিসাব-নিকাশের তুলনায়, তাহা বহু পরিমাণ ক্ষুন্ন হইয়া পড়িবে। *

কি ভীষণ ভাবে নানা কারণে ভারতের বিশেষতঃ বাংলার লোকক্ষয় হইতেছে, তাহা আলোচনা করিলে শিহরিয়া উঠিতে হয়। এ আলোচনা মধ্যে মধ্যে সাময়িক পত্রে দেখিতে পাওয়া যায়, কিন্তু তাহা আজও দেশের চিত্ত আকর্ষণ করিতে পারে নাই, সেই জন্যই দেশের জনসাধারণই যে দেশের ও জাতির প্রধান ও শ্রেষ্ঠ সম্পদ এই প্রতীতি আজও আমাদের মধ্যে পরিস্ফুট হইয়া উঠে নাই। তাহারই ফলে মৃত্যু তাহার লেলিহান জিহ্বা দ্বারা সেই সম্পদের শেষ চিহ্নটি পর্য্যন্ত মুছিয়া লইবার চেষ্টা করিতেছে, এই মহাসত্য উপলব্ধি করিয়া, আমরা তাহার প্রতিকার করিবার বিশেষ চেষ্টা করিতে

* Putting the whole health problem on the economic and Social levels, we find an imperative need not only to prevent Sickness but also to Improve the quality of life.

পারি নাই। যাঁহারা স্বাধীনতা সমরে আত্মোৎসর্গ করিতেছেন, তাঁহারা নমস্য, যাঁহারা ব্যবসা-বাণিজ্যের দ্বারোৎঘাটনে অবহিত, তাঁহারা ধন্যবাদের যোগ্য, কিন্তু যদি জাতির সমস্ত শক্তি এইখানেই পর্য্যবসিত হয়, তাহা হইলে ইহা ধ্রুব যে, যেদিন ভাগ্যলক্ষ্মী জাতির সাধনাকে জয়যুক্ত করিবেন, সেই দিন ভারতবাসী তাহার বহু সাধনার কাম্যলাভ করিয়া, জাতির মধ্যে বণ্টন করিতে গিয়া, সংখ্যা লঘিষ্ট দর্শনে আর্ত্তনাদ করিয়া উঠিবে এবং সেই আনন্দের দিনে ভারতবাসীর ভবিষ্যৎ বংশধরেরা নিরাশার যে গভীর বেদনা পাইবে, তাহাতে তাহারা আমাদিগকে অভিসম্পাত না করিয়া থাকিতে পারিবে না।

আধি-ব্যাধির দ্বারা কিভাবে লোক ক্ষয় হইতেছে এবং তাহার ফল কি, তৎসম্বন্ধে দুই একটি কথা বলিব। আমাদের দেশের জন্ম, মৃত্যুর নিখুঁত তালিকা পাওয়া সম্ভব নয়। Birth Registrer হইতে জন্ম মৃত্যুর যে তালিকা প্রস্তুত হয়, তাহা নানা কারণে ভ্রমসঙ্কুল। কিন্তু ইহা ব্যতীত অন্য উপায়ে এই তথ্য সংগ্রহ করিবার আর দ্বিতীয় উপায়ও আজ পর্য্যন্ত নির্দ্ধারিত হয় নাই। সুতরাং আমাদিগকে ইহার উপর নির্ভর করিতে হইবে। সরকার কর্ত্তৃক প্রকাশিত Statistics হইতে আমরা যাহা জানিতে পারি, তাহা মোটামুটি এই—যক্ষ্মায় এতটী, ম্যালেরিয়ায় এতটী, বসন্তে এতটী এবং অন্যান্য রোগে এতটী বঙ্গবাসীপ্রতি মুহূর্ত্তে ভবলীলা সম্বরণ করিতেছে! ইহার সহিত শিশু-মৃত্যু যোগ করিলে, সমগ্রজাতি যে ধ্বংসের পথে চলিয়াছে, একথা বুঝিতে বাকি থাকে না। ভারতে ৫টী শিশুর মধ্যে ১টি শিশুর মৃত্যু ঘটে, আর গ্রেট ব্রিটনে ১০০০ শিশুর মধ্যে ৬৯টী শিশু মৃত্যুমুখে পতিত হয়। ১৯২১ খৃঃ কলিকাতায় ১০০০টী শিশুর মধ্যে ৩৩০টী শিশু জন্মের এক সপ্তাহের মধ্যে ভবলীলা সম্বরণ করিয়াছিল। ১০০ মধ্যে ১৬টী শিশু জন্ম হইতে এক মাসের মধ্যে ইহধাম ত্যাগ করিয়া থাকে। সুতরাং দেখা যাইতেছে যে, শতকরা ৫২টী শিশু জন্ম হইতে এক মাসের মধ্যে ভবলীলা সম্বরণ করে। Fisher মানবজীবনের মূল্যের যে খতিয়ান প্রস্তুত করিয়াছেন, তাহা নিম্নে উদ্ধৃত করিলাম। ইহা হইতে পাঠক বুঝিতে পারিবেন যে, তাঁহার হিসাবে শিশু মৃত্যুর দ্বারা ভারতের কতটী জাতীয় সম্পদ প্রতিবৎসর নষ্ট হইতেছে—

| | |
|---|---|
| জন্ম কালে— | ৯০,০০ ডলার |
| ৫ বৎসর বয়সে | ৯৫০,০০ „ |
| ১০ বৎসর বয়সে | ২০০০,০০ „ |
| ২০ বৎসর বয়সে | ৪০০০,০০ „ |
| ৩০ বৎসর বয়সে | ৪১০০,০০ „ |
| ৪০ বৎসর বয়সে | ২৯০০,০০ „ |
| ৮০ বৎসর বয়সে | ৭০০,০০ „ |
| গড়ে | ১৭০০,০০ „ |

এই তালিকা হইতে পাঠক লক্ষ্য করিবেন, ২০ বৎসর হইতে ৪০ বৎসর পর্য্যন্ত মানুষের কার্য্য করিবার শক্তি সমধিক বলবতী থাকে। এই জন্য এই সময়ের মূল্য অধিক। এই কার্য্যশক্তিকে মেরুদণ্ড করিয়া জন্ম হইতে Investment হিসাবে একটা মূল্য ধরা হয় এবং বয়ঃবৃদ্ধির সঙ্গে সঙ্গে তাহার মূল্যও যেন বাড়িয়া চলে। মানবজীবনকে এইভাবে কল্পনা করিলে, আমরা কোথায় আসিয়া দাঁড়াইয়াছি, তাহা বিচার করিয়া দেখা প্রয়োজন। যে সময়ে কার্য্যকারিণী শক্তি সমধিক প্রবল, সেই যৌবনেই আমরা প্রৌঢ়ত্বে উপনীত হই। সুতরাং জীবনে কখনই পূর্ণ কার্য্যক্ষম বলিয়া বিবেচিত হইতে পারি না। দ্বিতীয়তঃ আমাদের মধ্যে কয়জন ৮০ বৎসর পর্য্যন্ত জীবিত থাকেন? ইহার যত পূর্ব্বে আমাদের মৃত্যু ঘটে, ততই আমাদের জীবনের মূল্য কমিয়া যায়। যদি প্রতি নরনারীকে জাতীয় asset রূপে পরিকল্পনা করা হয়, তাহা হইলে জাতীয় asset দিন দিন কমিয়া যাইতেছে, সমস্ত জাতি দরিদ্র হইয়া পড়িতেছে, একথা স্বীকার করিতেই হইবে।

জাতীয় কর্ম্মপটুতা কি প্রকারে হ্রাস পাইতেছে, তাহার একটা উদাহরণ দিই। ১৯২০ খৃষ্টাব্দে ই বি রেলের মধ্যে কোন কোন স্থানে বর্ষা আগমনের সঙ্গে সঙ্গে দিন মজুরদের প্রায় এক তৃতীয়াংশ ব্যক্তি জ্বরে আক্রান্ত হওয়ায় রেলের কার্য্য প্রায় অচল হইয়া উঠে। এই কারণে রেলওয়ে বোর্ড প্রায় ১২০০৲ মাহিনায় ম্যালেরিয়া নিবারণে দক্ষ একজন কর্ম্মচারী নিযুক্ত করিয়া যাহাতে ম্যালেরিয়ার এবম্বিধ প্রকোপে রেলের

কাজ বন্ধ না হয়, তাঁহার বন্দোবস্ত করেন। ইহা হইতে যদি আমরা মোটামুটি ইহা ধরিয়া লই যে আষাঢ় মাস হইতে কার্ত্তিক মাস পর্য্যন্ত গ্রামের এক ষষ্ঠাংশ উপার্জ্জনক্ষম ব্যক্তি জ্বরে আক্রান্ত হইয়া উপায় না করিয়া বসিয়া থাকেন, তাহা হইলে প্রতি বৎসর গ্রামের ১/১২ উপার্জ্জনক্ষম ব্যক্তি রোগের জন্য পরের গলগ্রহ হইয়া রহিয়াছেন। ইহার ফল কি হইয়াছে, তাহা সহজেই অনুমেয়। প্রায়ই এইরূপ অভিযোগ শুনা যায় যে ভারতের উৎপাদিকা শক্তি সত্ত্বেও, এই নদীমেখলা ভারত ভূমির উৎপন্ন দ্রব্যের হার অন্য দেশের তুলনায় অকিঞ্চিৎকর। ( It is noteworthy that the average yield per acre of crops in India compares very unfavourably with that of other Countries in spite of her natural advantages—Exhibition guide ( 1928 ) ইহা কি ভারতবাসীর কার্য্যকারিণী শক্তির হীনতা এবং কার্য্যক্ষম ব্যক্তির রোগের জন্য কার্য্য করিতে না পারার জন্য অনেকটা দায়ী নহে এবং তাহার ফলে কি জাতীয় সম্পদ অনেকটা ক্ষুন্ন হইতেছে না? আমরা অদৃষ্টবাদী; হয়ত যাহা বলিলাম, তাহার উত্তরে পরমায়ুর দোহাই দিয়া সকল কথা উড়াইয়া দেওয়া হইবে। কিন্তু বিজ্ঞান বলিতেছে ভারতেও বহুরোগ নিয়ন্ত্রিত হইতে পারে। চিকিৎসা-বিজ্ঞান শিক্ষা দিতেছে, ম্যালেরিয়া, বসন্ত, কলেরা অন্য দেশেও ছিল এবং আজও অনেক দেশে আছে। সেই সকল দেশে যে সকল বৈজ্ঞানিক পন্থা অবলম্বন করিয়া, তাহাদিগকে দূর করা হইয়াছে ও হইতেছে, সেই সকল বৈজ্ঞানিক উপায় ভারতে অবলম্বিত হইলে, ভারতেও তাহাদের আক্রমণ বহু পরিমাণে নিবারিত হওয়া সম্ভব। ইহার উপর সমাজ-বিধির সংস্কৃত ও নৈতিক পরিবর্ত্তনের দ্বারাও বহু রোগ হ্রাস পাইতে পারে। ডাক্তার জহরলাল দাস এই কথাই বলিয়াছেন। শিশু মৃত্যুর সম্বন্ধে তিনি বলেন—The chief causes of death among infants of one week or less are congenital debility, obvivusly results of prenatal influences Poverty, ignorance, Chid marriage and Purda System—all combine undermine the health of the mothers and weakly premature babies are the results. A very large proportion of premature deaths was also due to Syphilis and strong evidence of its wide spread prevalance was to be found in a large number of still births recorded.—Manual of Hygine and public Health. সাধারণ পাঠক সিফিলিসের উৎপত্তি; বিস্তৃতি, ও পরিণাম অর্থাৎ ফলাফলের সকল সংবাদ রাখেন কিনা জানি না। ইহার ফলে যে বহু নারী মৃত-বৎসা ও বন্ধ্যা হইয়া অশেষ মনকষ্ট ভোগ করিয়া থাকেন, ইহা একান্ত সত্য। পিতামাতার দুষ্ট রক্তে জাত পুত্র কন্যা চিরজীবন পিতামাতার পাপের ফল ভোগ করে। সুতরাং স্বামী সুস্থ ও ব্যাধিমুক্ত থাকিলেও, স্ত্রী পিতামাতার দোষে দুষ্টরক্তের ফলে মৃত সন্তান প্রসব করিতে পারেন। বিজ্ঞান এ কথা নিঃসন্দেহ প্রমাণ করিয়াছে। ইহা হইতে সহজেই প্রতিপন্ন হইবে সদ্‌বিচারের দ্বারা প্রণোদিত না হইয়া, অনুরাগ ইত্যাদির দ্বারা পরিচালিত পাত্র-পাত্রী নির্ব্বাচনের ফলে এই ভীষণ ব্যাধি ক্রমশঃ বাড়িয়া চলিয়াছে। কিন্তু পাত্র পাত্রী নির্ব্বাচনের পূর্ব্বে এ কথা স্মরণ রাখা উচিত যদি মনোনীত পাত্র-পাত্রীর মধ্যে কাহারও রক্তে উক্ত রোগের জীবাণু বর্ত্তমান থাকে, তাহা হইলে, হিন্দুধর্ম্মে বিবাহের যে মূল উদ্দেশ্য ব্যাখ্যাত হইয়াছে পুত্রার্থে ক্রিয়তে ভার্য্যা—কিংবা বিবাহিত জীবনের যে পরম গৌরব—সুস্থ, সবলকায়, মেধাবী সন্তান উৎপাদন,—তাহা ব্যর্থ হইবার সম্ভাবনা। এই জন্য পূর্ব্বরাগ মূলক বিবাহ বিপদজনক। আমাদের দেশে পূর্ব্বে স্বঘর অন্বেষণ করা হইত, তাহার অর্থ এই যে, যে ঘরের সকল তথ্যের সহিত পরিচয় থাকিত, এবং শুধু অনুমানের উপর নয়, আদান-প্রদান, মেলামেশার ভিতর দিয়া সুস্পষ্ট জ্ঞানের দ্বারা যে ঘরকে নির্দ্দোষ বলিয়া নিঃসন্দেহে জানা থাকিত, সেই ঘরের সহিত বিবাহের সূত্র দিয়া মিলনকে সুদৃঢ় করা হইত। এই ভীষণ ব্যাধির প্রসার রোধ করিতে হইলে, উক্ত বিধির অনুবর্ত্তিনী কোন বিধির প্রচলন এবং সামাজিক বর্ত্তমানের স্রোত পরিবর্ত্তন একান্ত প্রয়োজনীয়।

# আধুনিক মোক্ষ

শ্রীসুশান্ত কুমার সিংহ

গল্প

আর কয় ডিগ্রি গরম বাড়িলে কলিকাতা সহর সাহারা মরুভূমিকে প্রতিযোগিতায় আহ্বান করিতে পারে, খস্‌খসাবৃত বৈদ্যুতিক পাখা শোভিত বৈঠকখানায় বসিয়া মনে মনে তাহাই আলোচনা করিতেছিলাম, এমন সময় 'জয় মহাপ্রভু' শব্দে চমকিত হইয়া দেখি খসখসের পর্দ্দা সরাইয়া রেশমী আলখাল্লা পরিহিত জনৈক যুবক সন্ন্যাসী ঘরে প্রবেশ করিয়া একখানি গৈরিক রঙের সুবাসিত রেশমীরুমাল বাহির করিয়া মুখ মুছিয়া বলিলেন, "আঃ গরমটা কি না পড়েছে—ওরে একটু জল।"

বিস্ময়ের প্রথম ভাবটা কাটিলে সন্ন্যাসী প্রবরকে চিনিতে পরিয়া বলিলাম, "আরে অতুল—তুই।' এক-খানি চেয়ার টানিয়া পাখার তলায় লইয়া বসিয়া আগন্তুক একটু মৃদুহাস্যের সহিত বলিলেন, "অতুল নই—অতুল আমার গার্হস্থ্য জীবনে নাম ছিল, এখন আমার নাম স্বামী বিহ্বলানন্দ।'

নাম শুনিয়াই হোক অথবা তাহার বলিবার ধরণেই হোক একটু বিহ্বল হইয়া পড়িয়া চাকরকে ডাকিয়া দুই গ্লাস সরবত প্রস্তুত করিতে আদেশ করিলাম। ভৃত্য প্রস্থানদ্যোত হইলে অতুল ওরকে স্বামীজি বলিয়া উঠিলেন, "ওরে কাঁচের গ্লাসে আনিস নি, পাথরের গ্লাসে—অভাবে কাঁচের গ্লাসে ও কাঁচ-ফাঁচ ম্লেচ্ছামি চলবে না—"

চাকর চলিয়া যাইলে কত কথাই না মনে পড়িল, এই অতুল একদিন কি না ছিল। আজ কাঁচের গ্লাসে তাহার সরবত্‌ খাইতে আপত্তি অথচ কতসব অখাদ্য কুখাদ্য না-সে হজম করিয়াছিল। আজ সন্ন্যাসী হইয়াছে—কিন্তু একদিন ইহারই অত্যাচারে আমরা বন্ধুবর্গ অতিষ্ঠ হইয়া উঠিয়াছিলাম। ধার লইয়া তাহার কথা ভুলিয়া যাওয়া, অন্যের মূল্যবান দ্রব্য বিনা দ্বিধায় আত্মসাৎ করা প্রভৃতি সদ্‌গুণভূষিত যে অতুল আজ তাহারই এত পরিবর্ত্তন। নাঃ হিন্দুধর্ম্ম আছে বৈকি নহিলে কি আর রত্নাকর বাল্মিকী হয়—না অতুল, স্বামী—দূর ছাই নামটাও মনে পড়ে না,—হায়। উপবীত গ্রহণ করিবার পর একবৎসর নিয়মিত ভাবে গায়ত্রী দেবীর আরাধনা করিয়া পরে সমস্ত জলাঞ্জলি দিয়া ধর্ম্মের ষাঁড় হইয়াছি বলিয়া সত্যই মনে মনে অনুতাপ হইতে লাগিল। আজ তাহার মূল্যবান, সুবাসিত পরিচ্ছদ দেখিয়া সহসা অনুমান করা শক্ত হয় যে, একদিন এই-ই কাল দিবার অঙ্গীকারে আমার নিকট হইতে কুড়ি টাকা ধার লইয়া মহাপ্রস্থান করিয়াছিল।

চাকর কাঁসার গ্লাসে (কারণ পাথরের গ্লাস আমার নাই) সরবত লইয়া অতুলকে ও কাঁচের গ্লাসে আমাকে সরবত দিল। একনিঃশ্বাসে সরবত পান করিয়া তৃপ্তি-সূচক আঃ উচ্চারণ করিয়া গ্লাস চাকরকে ফিরাইয়া দিয়া বলিল, "উকীল হয়েছিস, শুনেছি—তারপর কেমন চলছে রে?"

ওকালতীর গাউনের অন্তরালে দৈন্য যে তাহার বিরাট মূর্ত্তি লইয়া অবস্থান করিতেছেন, সে কথাটা স্বীকার করা যুক্তিযুক্ত নয় বলিয়া চুপ করিয়া রহিলাম। আমায় নিরুত্তর দেখিয়া সে বলিল, "তা মন্দ হচ্ছে না নিশ্চয় নইলে এই আসবাব, চাকর—কি বলিস?"

গৃহের সাজসজ্জার কিয়দংশও যে আমার স্বোপার্জ্জিত নয়, শ্বশুর কন্যা যে তস্য পিতার গৃহ হইত লইয়া আসিয়াছেন, এই সহজ সরল সত্য কথাটা প্রকাশ না করিয়া মৃদু হাসিয়া তাহাকে জিজ্ঞাসা করিলাম, "আমার যা হয় চলে যাচ্ছে তারপর তোর—হঠাৎ সাধুই বা হলি কেন?"

একটু হাসিয়া যুক্তকর মাথায় স্পর্শ করাইয়া সে বলিল, 'মহাপ্রভুর ইচ্ছেয় তাঁর কৃপায় একরকম ভাবে দিন কাটছে।' তারপর একটু থামিয়া বলিল, 'তোর কাছে সেই যেদিন কুড়ি টাকা ধার করে নিয়েছিলুম মনে আছে?—"

মনে আমার বিলক্ষণই আছে কিন্তু তাহার স্মৃতি-শক্তি যে আজকাল এত প্রবল হইয়াছে, তাহা জানিতাম

না। ধর্ম্মের ইহাও একটা গুণ ভাবিয়া টাকাগুলির পুনরুদ্ধার আশায় একটু আশান্বিত হইয়া বলিলাম, "হ্যাঁ তুমি সেই যে কাল আসবে বলে ডুব দিলে আর তারপর তোমার সঙ্গে আজ এই দেখা—হ্যাঁ তারপর—"

সলজ্জ হাসি হাসিয়া অতুল বলিল, "তোর কাছ থেকে যাবার দিন দুয়েক বাদে রাস্তায় এক কাবুলীওয়ালা ধরে খুব ত অপমান করলে, তার কাছ থেকে কোনরকমে গালাগাল, কানমলা খেয়ে রেহাই পেয়ে বাড়ী এসে শুনি যে দুখানা বডি ওয়ারেণ্ট নিয়ে আদালতের পেয়াদা ঘোরাঘুরি করছে। সত্যি বলছি ভাই মনে তখন বড় বৈরাগ্য এল, ভাবলুম এই ত সংসার যেখানে সামান্য টাকার জন্য এত অপমান, সেখানে থাকব না আত্মহত্যা করে এই পাপ সংসার ছেড়ে পাওনাদারদের কলা দেখানোই ঠিক করলুম। এমন সময় বললে হয় ত বিশ্বাস করবি না—প্রত্যাদেশ পেলুম।

বিস্ময়াবিষ্ট হইয়া জিজ্ঞাসা করি "প্রত্যাদেশ?"

"হ্যাঁ প্রত্যাদেশ এই তোমরা যাকে বিবেকবাণী বল! —হৃদয়ের অন্তঃস্থল হইতে কে যেন গভীর উদাত্তস্বরে বলে উঠল, 'বৎস' আত্মহত্যা করো না—পৃথিবীতে অনেক কাজ তোর জন্যে আছে।—চমকে উঠলুম, সঙ্গে সঙ্গে মন স্থির করে গৃহত্যাগ করলুম।"

তাহাকে থামিতে দেখিয়া জিজ্ঞাসা করিলাম, "তার-পর স্ত্রী পুত্র?"

বিরক্তির সহিত অতুল বলিল, "স্ত্রী পুত্র। এইজন্যেই ত পৃথিবীতে কোন মহৎ কাজ তোমাদের দ্বারা হয় না, মরে গেলে স্ত্রীপুত্র কার কাছে থাকবে গৃহত্যাগ করবার সময় বুদ্ধদেব ভাবেন নি, চৈতন্যদেব ভাবেন নি, কোন মহাপুরুষই ভাবেন নি, আমিও ভাবলুম না—গৃহত্যাগ করে এক পয়সা দিয়ে গেরুয়া রঙের মাটী কিনে আর আনা আষ্টেক দিয়ে ডজন তিনেক ছোট মাদুলী কিনলুম। তারপর কাপড়টাকে গেরুয়া রংকরে মাদুলীগুলোতে মাটী পুরে আমি নির্ব্বাণ যাত্রা করলুম।

"গেরুয়া পরণে পেটের চিন্তা থাকে না বিশেষতঃ আমাদের দেশে। প্রথমদিনেই সেই মাদুলীর কটা বেচে প্রায় পাঁচটাকা পেলুম—বললে হয়ত বিশ্বাস করবি না, যে সেই মাদুলীর অনেকগুলো কাজ করেছে। তারপর, হঠাৎ একদিন দেখা পেলুম এক প্রৌঢ় জমিদারের, তিনি যৌবনে এমন দুষ্কর্ম্ম নেই যা করেন নি। এখন ঠিক তার বিপরীত, যেমন শ্রীমান তেমনি ভক্তিমান। আমায় ত মহাখাতির। আমিও বুঝলুম যে এখানে মাদুলী চলবে না, সুতরাং চোখ বুঝে কোন হিসাবে তাকে বোঝালুম যে পরকালে পাপের দেনা শোধ করবার আর ইহকালে নাম কিনবার সহজতম উপায় হচ্ছে যে, সেবাশ্রম করা, বিবেকানন্দর কথা নজীর করলুম।"

"বহুরূপে সম্মুখে তোমার ছাড়ি কোথা খুঁজিছ ঈশ্বর" বাইবেলের কথা উদ্ধৃত করে বললুম—

তৃষ্ণার্ত্তকে জল দিলে, ক্ষুধার্ত্তকে অন্নদিলে আমার সেবা করা হইবে।"

'দেখলুম, লোকটার সত্যি সত্যি পাপের উপর ঘৃণা এসেছে—আমার কথা বলবামাত্রই সেবাশ্রম খুলতে রাজী হয়ে তারই একটা কাছারী বাড়ী ছেড়ে দিলে আর নগদ পাঁচহাজার টাকাও।—তার দিনকয়েকবাদে গ্রামেরই দুইটী অনাথ বালিকা নিয়ে মহোৎসবে সেবাশ্রম উদ্বোধন করা হল, কাগজে দেখিস নি তার রিপোর্ট!"

মোহাবিষ্টের মত তাহার কাহিনী শুনিতেছিলাম, হঠাৎ তাহার প্রশ্নে সচকিত হইয়া বলিলাম, "কৈ না।"

আলখাল্লার পকেট হইতে একখানি বাংলা কাগজ বাহির করিয়া আমার হাতে দিল। লাল পেন্সিল দিয়া চিহ্নিত একটী প্রবন্ধ পাঠ করিলাম তাহাতে লেখা ছিল:—

"হিমালয় প্রত্যাগত নানা শাস্ত্রবিশারদ শ্রীশ্রীমৎ বিহ্বলানন্দ স্বামীজি জনসাধারণের সেবার্থে, গণেশপুর গ্রামের জমিদার মহাশয়ের অর্থানুকূল্যে একটী সেবাশ্রম প্রতিষ্ঠিত করিয়াছেন। গত বৈশাখী পূর্ণিমার দিন মহাসমারোহে তাহার উদ্বোধন উৎসব হইয়াছে। ঘোষ-নগর গ্রামের ধর্ম্মোৎসাহী জমিদার মহাশয় সেবাশ্রমের সেবার জন্য শ্রীশ্রীমৎ স্বামীজির হস্তে দশ হাজার টাকা দিয়াছেন। স্বামীজি শীঘ্রই কাশী ও প্রয়াগ ধামে কয়েকটী শাখা সেবাশ্রম খুলিবেন।'

কাগজ পাঠ শেষ হইলে তাহাকে ফিরাইয়া দিলাম, সহাস্যে সে বলিল, "হ্যাঁ, কাশীতেও সেবাশ্রম খোলা হয়েছে এইবার পুরীতে একটা খুলব এই ইচ্ছা আর এইজন্যই কলিকাতায় আসা"—সে চুপ করিল।

প্রথম তাহাকে দেখিয়া যে একটু শ্রদ্ধার ভাব আসিয়াছিল তাহার দীর্ঘ আত্মকাহিনী শ্রবণ করিয়া মনে সংসারের কথাই ভাসিয়া উঠিল, পাপের মন আর কাহাকে বলে? তাহাকে পুনরায় জিজ্ঞাসা করিলাম, "তোমার স্ত্রী পুত্র তাদের কি খোঁজ এখনও নাও না।'

মৃদু হাসিয়া সে বলিল, "না খবর নিয়েছি, জমিদার মহাশয়ের কাছ থেকে টাকা পেয়ে তাদের কিছু পাঠিয়ে দিয়েছিলুম, এখন তারা আমার কাশী সেবাশ্রমে আছে, আমার স্ত্রীই সেখানে in charge."

তাহার অসচ্ছলতার দিন চলিয়া গিয়াছে দেখিয়া, আমার পূর্ব্ব ঋণ টাকা কয়টী ফিরিয়া পাইবার দুরাশা মনের মধ্যে জাগিয়া উঠিল, তাহার বক্তৃতা শুনিয়াও হাতের ময়লা টাকা কয়টীর মায়া এই দুঃসময়ে ছাড়িতে পারিলাম না। নির্লজ্জের মত তাহাকে বলিলাম। "তোর ত সময় বেশ ভালই যাচ্ছে তবে এইবার আমার টাকা কটা—"

আমাকে বাধা দিয়া বিস্ময়ের সহিত সে বলিল, "তোর টাকা—সে ত আমি অনেকদিন আগে শোধ করে দিয়েছি। দেনা আমি কারুর এক পয়সা রাখি নি।—"

তাহাকে দেখিয়া যত আশ্চর্য্য না হইয়াছিলাম, সে টাকা পরিশোধ করিয়াছে, শুনিয়া ততোধিক আশ্চর্য্যান্বিত হইলাম, ব্যগ্রভাবে জিজ্ঞাসা করিলাম, "সত্যি? টাকা কাকে কোথায় দিলি রে?"

হো হো করিয়া উচ্চহাস্যে পথচারীদিগকে সচকিত করিয়া সে আলখাল্লার পকেট হইতে একটা পুস্তক বাহির করিয়া কয়েকটা পাতা উল্টাইয়া আমাকে দিল। দেখিলাম, সেখানি তাহারই সেবাশ্রমের দান স্বীকারের রসিদ বহি। সে যে পাতাটী আমাকে খুলিয়া দিয়াছিল তাহাতে সন্তোষ কুমার চক্রবর্ত্তী উকীল মহাশয়ের নিকট কুড়ি টাকা দান স্বীকার করা হইয়াছে।

ঋণ পরিশোধের এই অভিনব পন্থায় রাগে সর্ব্বশরীর জ্বলিয়া উঠিলেও মুখে কিছু বলিতে না পারিয়া বলিলাম, "তাইত সব টাকাটা চাঁদায়?"

আমায় বাধা দিয়া, হাত হইতে খাতাটা লইয়া সে বলিল, "সব টাকাটা, এই সামান্য টাকায় কি হবে রে! কত বড় বৃহৎ কাজ "তোর কাছে আরও কিছু পুরীর সেবাশ্রমের জন্য নোব বলেই ত এসেছি—" টেবিলের উপর হইতে ফাউনটেনপেনটী লইয়া বলিল, "তা কত লিখি—পঞ্চাশ?"

নেড়া কয়বার বেলতলায় যায়, সেই সনাতন সত্য তাহাকে উপলব্ধি করাইবার জন্য গম্ভীর ভাবে বলিলাম, "পঞ্চাশ টাকা ত দূরের কথা পঞ্চাশ পয়সাও দোব না।

আমার কথা শুনিয়া সে তাহার স্বভাবসুলভ মিষ্ট হাসি হাসিয়া বলিল, "কেন দেবে না ভাই? এটা—যে তোমার কর্ত্তব্য—দেশের যে দাবী তোমার কাছে আছে!" তারপর সে তাহার চেয়ার ছাড়িয়া আমার চেয়ারের কাছে আসিয়া কাঁধে হাত দিয়া বাহিরের দিকে নির্দ্দেশ করিয়া বলিল! "একবার ঐ বাহিরের দিকে তাকিয়ে দেখ ত ভাই কত লোক খেতে না পেয়ে শুকিয়ে মরছে—তাদের ক্ষুধাতুর মুখে দুমুঠো ভাত দিতে যদি তোমার সিগারেটের খরচা একটু কম হয়, বাবু লিখতে একটু বাধা পড়ে তাও কি সহ্য করা উচিত নয়।"

সে একটু হাসিয়া একবার মুখের দিকে চাহিল তারপর স্নিগ্ধস্বরে পুনরায় বলিল, "আচ্ছা পঞ্চাশ না পার যা পার তাই দাও, আচ্ছা তাও আমি ঠিক করছি…

আমাকে কোন কথা বলিবার অবসর না দিয়া আমার কোটের পকেট হইতে মণিব্যাগটি বাহির করিয়া লইল। সৌভাগ্যক্রমে তাহাতে পাঁচ টাকার বেশী ছিল না। সেই কয়টী টাকা বিনা দ্বিধায়, বিনা সঙ্কোচে লইয়া একটা রসিদ দিয়া বলিল, "এই পাঁচ টাকাই নিলুম, ভুক্তের দলে এই পাঁচ টাকাই আমার কাছে লাখ টাকা। তারপর রুমাল দিয়া মুখ মুছিয়া বলিল, "আচ্ছা চল্লুম—যাস না একবার আমার সেবাশ্রমে—যাস না ছুটীতে—"সে চলিয়া গেল।

উগ্রসুরভির গন্ধে সমস্ত ঘরটা আমোদিত হইয়া রহিল—তাহার আগমন আমায় যত না বিহ্বল করিয়াছিল তাহার নিস্ক্রামন আমায় আরও বিহ্বল করিল। সে নির্ব্বিবাদে আমার পাঁচ টাকা লইয়া গেল অথচ তাহাতে বিন্দুমাত্র বাধা দিতে পারিলাম না, কৌতুহলাক্রান্ত ভাবে শুধু রাস্তার দিকে চাহিলাম। অগ্নিশিখাবৎ অসহ্য সূর্য্যকিরণ ঝলসিত রাজপথে সে দাঁড়াইয়া ডাকিতেছে—এই ট্যাক্সি—

# একান্নবর্ত্তিতা ও কথা-সাহিত্য

শ্রীসারস্বত শর্ম্মা — প্রবন্ধ—

বর্ত্তমান কথা-সাহিত্যের অভিভাবকগণ বলেন,—একান্নবর্ত্তিতার অন্য গুণ যতই থাক—পর্য্যবেক্ষণের দ্বারা মনে হয় উহা নৈতিক অধোগতির সহায়ক। খুড়তুতো জ্যাঠতুতো মামাতো পিসতুতো ভাইবোন, ঘর-জামাই, বিমাতা, সপত্নীপুত্র ইত্যাদি সকলে মিলিয়া এক পরিবারের সঙ্কীর্ণ পরিসরের মধ্যে বাস করার ফল সব সময় ভাল হয় না। বাহির হইতে বিপদ আসিবার আশঙ্কা যেমন এ ক্ষেত্রে কম—ভিতর হইতে বিপদ জন্মিবার আশঙ্কা তেমনি বেশী। বর্ত্তমান কথা-সাহিত্য এই সত্যকে উপেক্ষা করিতে পারে না।

আমরা বলি—যাহাদের সহিত রক্ত-সম্বন্ধ ঘনিষ্ঠ তাহাদের মধ্যে একটা যৌন ঔদাসীন্য থাকার কি সম্ভাবনা থাকে না? তাঁহারা বলেন, যৌন আকর্ষণ থাকা অসম্ভব নয় বলিয়াই হিন্দুসমাজ ব্যতীত অন্যান্য সমাজে তাহাদের মধ্যে প্রণয়ঘটিত বিবাহ হয়। এই যৌন আকর্ষণ অস্বাভাবিক নয় বলিয়াই আমাদের শাস্ত্রে ও লোকাচারে নানা প্রকার সতর্কতার বিধান দেখা যায়। উহারা আরো বলেন সাধারণ যৌন ঔদাসীন্য থাকিলেও তাহা নর-নারীর জীবনের সকল অবস্থাতেই থাকে না—শরীরতত্ত্বগত রহস্যময় নিয়মের প্রভাবে নর-নারীর চিত্তবল সকল সময় সমান থাকে না—সময়ে সময়ে লালসা অত্যন্ত দুর্দ্দম হইয়া উঠে, তখন তাহা সর্ব্ববিধ ঔদাসীন্যকে জয় করিয়া ফেলে। মানুষের মধ্যে পশুটা একেবারে মরিয়া যায় না—সুপ্ত থাকে মাত্র সুযোগসুবিধা পাইলেই জাগিয়া উঠে।

আমরা বলি, এক সঙ্গে যাহারা প্রতিপালিত হয়—সর্ব্বদা যাহারা পরস্পরকে দেখে—তাহারা পরস্পরের মধ্যে লোভনীয় সৌন্দর্য্য দেখিতে পায় না—ইহাইত স্বাভাবিক। তাঁহারা বলেন, ইহা আংশিক সত্য। সৌন্দর্য্যই সব সময় লালসাকে উদ্দীপিত করে না। যৌবনের অভিযান ও নর-নারীর অঙ্গকে একটা অভিনবতা দান করে, মুহুর্মুহুঃ নবনব বৈচিত্র্য দান করে—উহা অতিপরিচয়ের গ্লানি ও নিত্যদৃষ্টতার নীরসতাকে জয় করিয়া উঠে। যাহাদের দীর্ঘকাল ইন্দ্রিয়বৃত্তির অনশন চলিতেছে, সমাজ যাহাদের যৌন ক্ষুধাতৃপ্তির কোন ব্যবস্থাই করে নাই, তাহাদের কথাও ভাবিতে হইবে। তাহা ছাড়া ঘৃতও অগ্নির উপমাও মনে রাখিতে হইবে। একান্নবর্ত্তী পরিবারের মধ্যে পরস্পর পরস্পরকে অসতর্ক ও অনবধান অবস্থায় দেখিবার সুযোগ পায়—তাহাতেও বিপদ আছে। একান্নবর্ত্তী পরিবারে যাহারা সকলে একত্র আবাল্য প্রতিপালিত হয় নাই বা যাহাদের মধ্যে রক্তসম্বন্ধ নাই এমনও অনেকে একত্র বাস করেন। মানুষের ধর্ম্মবুদ্ধি বা নৈতিক বলের উপর খুববেশী নির্ভর করা উচিত নয়। নারী পুরুষ অপেক্ষা বয়ঃক্রমে বা সম্বন্ধে বড় বলিয়া ক্ষেত্রবিশেষে যৌনসম্পর্ক বিষয়ে নিশ্চিন্ত থাকিবার উপায় নাই। যেখানে নারী বয়ঃক্রমে বড় সেখানে নারীর পক্ষ হইতে প্ররোচনা আসিতে পারে। যৌবনে লালসা যে বিপদ ঘটায়—কৈশোরে কৌতূহলই সেই বিপদের সূত্রপাত ঘটাইতে পারে। বর্ত্তমান কথা সাহিত্য এই সব কথা বলে, ইহাই তাহার অপরাধ।

আমরা বলি—অভিভাবক অভিভাবিকারা কি একেবারে অন্ধ? তাঁহারা কি জন্য আছেন? তদুত্তরে তাঁহারা বলেন—অভিভাবক বা অভিভাবিকাগণ ঘনিষ্ঠসম্পর্কে সন্নদ্ধ কিশোর কিশোরী বা যুবক যুবতীদের সম্বন্ধে কতকটা অসাবধান ও নিশ্চিন্ত—কেহ কেহবা উদাসীনও থাকিতে পারেন। ঐ অসাবধানতা বা ঔদাসীন্য বহুক্ষেত্রে অনর্থ ঘটাইতে পারে। উহাদের নিকট সন্তানসন্ততির বাল্য অক্ষয় বলিয়া মনে হইতে পারে—কন্দর্পের কোন প্রভাব তাহাদের কল্পিত বাল্যে পড়িয়াছে মনে করিতেও তাঁহাদের মনঃক্ষুন্নতা জন্মিতে পারে। তাহা ছাড়া—তাঁহাদের মনে মনে একটা প্রচ্ছন্ন অহমিকাও নিরুদ্বেগ অন্ধতার সৃষ্টি করে। "আমাদের সন্তানসন্ততি কি নৈতিক বলে এত দুর্ব্বল

হইতে পারে?" অনেক সময় পরস্পরের সেবাশুশ্রূষার মধ্য দিয়াও লালসার বীজ অঙ্কুরিত হইয়া উঠে—রোগ-শয্যাতেও অঙ্কুরিত হইবার সুযোগ পায়। শয়নগৃহ ও শয্যার ব্যবস্থা সম্বন্ধে শিথিলতা ও ঔদাসীন্য বড়ই অনর্থকর।

যখন বলি আত্মপরিবারের মর্য্যাদারক্ষার জন্য পরিজনগণ কেন স্বভাবতঃ সংযত হইবে না। তখন তাঁহারা বলেন—একই পরিবারের মধ্যে সকলেই চরিত্রবান ও ইন্দ্রিয়জয়ী হইবেন, সকলেই বুদ্ধিমান, বিচক্ষণ ও সাবধান হইবেন—সকলেই পরিবারের মর্য্যাদারক্ষায় ব্রতী হইবেন এরূপ আশা করা ভুল। কেহ বা দুশ্চরিত্র, কেহবা মাতাল, কেহবা কুসঙ্গে আসক্ত হইতে পারেন। আবার কেহ প্রকাশ্যে বা বাড়ীর বাহিরে চরিত্রহীনতার পরিচয় দেন নাই বলিয়াই যে বাড়ীর ভিতরেও গোপনেও চরিত্রবান হইবেন এমন কিছু কথা নাই। এক পরিবারে জন্মগ্রহণ করিলেই ঐন্দ্রয়িক সংযম সম্বন্ধেও ঐক্য থাকিবে—এমন আশাও করা যায় না। অন্তঃপুরের এক কক্ষে ভাগ্যবতী বধূ নানা বিলাসলীলার আবেষ্টনীর মধ্যে রাত্রিযাপন করিবে, ঠিক তাহার পাশের কক্ষে তাহার স্বামীর তরুণী ভগিনী বা ভ্রাতৃজায়া সমস্ত রাত্রি বৈধব্যব্রত পালন করিবে, এব্যবস্থা কখনও মঙ্গলজনক হইতে পারে না। মনে রাখিতে হইবে হিন্দু নারীরও সংযমের সীমা আছে।

এক পরিবারের মধ্যে নরনারীর মধ্যে হিন্দুসমাজে কথাবার্ত্তারও নিষেধ আছে। সেটাও কি সংযত নীতির অনুকূল নয়? ইহার উত্তরে তাঁহারা বলেন—একান্নবর্ত্তী পরিবারে ভাসুর ভ্রাতৃবধূ সম্বন্ধে সামাজিক প্রথা বিশেষ সতর্ক হইয়াছেন। একচক্ষু হরিণ নদীর তীরে যখন ঘাস খাইত, তখন কানা চোখটিকে নদীর দিকে ও দৃষ্টিময় চোখটিকে স্থলের দিকে রাখিত,—ভাবিত, স্থলের দিকেই বিপদের অধিকতর সম্ভাবনা। কিন্তু একদিন নদীবক্ষে নৌকার উপর হইতে একটি তীর আসিয়া তাহাকে বিদ্ধ করিল। ভাসুর সম্বন্ধে আমাদের সমাজ যেমন কড়াকড়ি ব্যবস্থা করিয়াছেন দেবর সম্বন্ধে তেমনি অতিরিক্ত ঢিলা ব্যবস্থা করিয়াছেন। ফলে একান্নবর্ত্তী পরিবারের অধিকাংশ Incest ই দেবরসঞ্জ। জ্যেষ্ঠভ্রাতার মৃত্যুর পরে অথবা বিদেশবাসে বা রোগ-জরাদিজনিত অশক্তাবস্থায় প্রায়ই অনর্থ ঘটে বলিয়া শোনা যায়—শেষে হয়ত কাহারো আত্মহত্যায় পরিসমাপ্তি হয়। কত সংসার যে, এই প্রকারের পাশবিকতায় ধ্বংস পাইয়াছে ও পাইতেছে তাহার ইয়ত্তা নাই। Maternitiy Home এ যে সকল নারী সন্তানপ্রসবের জন্য আসে, তাহাদের দুর্গতির ইতিহাস শুনিলে মনে হয়, মানুষের অন্তর্নিহিত পশুত্ব কোন প্রকার সম্বন্ধবিচারই করে না। মানুষ এত-দিনের সভ্যতা ও সাধনার ফলে আত্মীয়স্বজনের মধ্যে যে অপূর্ব্ব মধুময় পবিত্র সম্বন্ধগৌরব গড়িয়া তুলিয়াছে মুহূর্ত্তের উত্তেজনায় ও মোহান্ধতায় তাহা মানবসন্তানেরই অন্তঃস্থ পশুটা সব চূর্ণ করিয়া দেয়। যে ব্যক্তি কখনও অপরকে জীবনে এতটুকু আঘাত করিতেও ইতস্ততঃ করে, কখনো কাহারো একটি পয়সাও ফাঁকী দিয়া লয় নাই, সেও পশুত্বের প্রভাবে পিতৃহত্যা মাতৃহত্যা ভ্রাতৃহত্যা অপেক্ষাও ভীষণতর পাপ করিয়া ফেলে।" যে ক্ষেত্রে বাড়ীর কর্ত্তাই নিজগৃহেই সর্পস্বরূপ—সেখানে কে সাবধান হইবে তাই ভাবি। সমাজত অনর্থ ঘটার পর শাসন করিতে আসেন।

এই সকল যুক্তি দিয়া তাঁহারা বলেন—বর্ত্তমান কথা-সাহিত্য বিদেশ হইতে নীতি ও রুচির আদর্শ পায় নাই—সাহিত্যকে Realistic সাহিত্য হইতে হইলে সমাজের যথাযথ অবস্থাই চিত্রিত করিতে হইবে। বর্ত্তমান কথাসাহিত্য কোন অপরাধই করে নাই ইত্যাদি।

সামাজিক ও পারিবারিক জীবনই প্রধানতঃ কথা সাহিত্যের উপজীব্য ও উপাদান। একান্নবর্ত্তিতা আমাদের দেশের পারিবারিক জীবনের মেরুদণ্ডস্বরূপ। দেশের কথাসাহিত্য একান্নবর্ত্তিতাকে উপেক্ষা করিতে পারে না—একান্নবর্ত্তিতার দোষগুণ দুইই কথাসাহিত্যে স্থান পাইবে।—উপায় নাই। ৺তারকনাথ গাঙ্গুলী হইতে শরৎচন্দ্র পর্য্যন্ত একান্নবর্ত্তী পারিবারিক জীবন অবলম্বনে উপন্যাস রচনা করিয়া ইহার একদিকের বক্তব্য নিঃশেষ করিয়া ফেলিয়াছেন। শরৎচন্দ্রের পরবর্ত্তী ও সমসাময়িক সাহিত্যিকগণ বোধ হয় আমাদের পারিবারিক জীবনে বৈচিত্র্যের অভাব অনুভব করিতেছিলেন। একান্নবর্ত্তিতার যে বিপদের কথা পূর্ব্বে আলোচিত হইল,—বর্ত্তমান সাহিত্যিকগণ তাহার মধ্যেই বৈচিত্র্য দেখিতে লাগিলেন।

ফলে বর্ত্তমান কথাসাহিত্যের প্রধান উপজীব্য হইয়া উঠিল —একান্নবর্ত্তিতার যৌনসঙ্কট। ইহাকে কুনীতিমূলক ও আপত্তিজনক বলিয়া আমাদের মনে হইতেছে বটে, কিন্তু ইহা অনিবার্য্য। সাহিত্যে এই যৌন সঙ্কটের অভিযানকে কি করিয়া প্রতিরোধ করা যায়? বাস্তবমূলক কথাসাহিত্য রচনা যদি অভিপ্রেত হয়, তাহা হইলে বাস্তবকে বাদ দিয়া কিরূপে তাহা সম্ভব হইবে? দেশের পারিবারিক জীবনে যদি একান্নবর্ত্তিতা থাকে এবং তজ্জনিত যৌনসঙ্কট যদি ঘটিতে থাকে—তবে তাহা সাহিত্যের উপজীব্য হইবেই। বাস্তব-জীবনকে ত্যাগ করিয়া কল্পিত জীবন লইয়া সৎসাহিত্য রচিত হইতে পারে না। সাহিত্যে নৈতিক নির্ম্মলতা সাধন করিতে হইলে পারিবারিক জীবনের নির্ম্মলতা সম্পাদন আগে করা উচিত।

তবে এই পর্য্যন্ত বলা যায়—যৌন জীবন জঘন্য হইলেও সাহিত্য জঘন্য কেন হইবে? উচ্চশ্রেণীর সাহিত্যিকের লেখনী উচ্চ নৈতিক আদর্শের দ্বারা পরিচালিত হইয়া জঘন্য যৌন জীবনকে উপাদানস্বরূপ গ্রহণ করিয়া শোভন সুন্দর শুভসাহিত্য রচনা করিতে পারেন। অক্ষম ও হীনরুচি লেখকরাই অসংযত যৌন জীবনের কদর্য্যতাকে রচনার মধ্য দিয়া উপভোগ করে এবং সাহিত্যকেও জঘন্য করিয়া তুলিয়া জঘন্যরুচি পাঠকের উপভোগ্য বাগ্‌বিলাসের সৃষ্টি করে।

# বন্ধন।

শ্রীগোপাল চন্দ্র ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ, এম-এ, বিটি

মুক্তিকামী নইক' আমি মোক্ষ আমি চাই না হরি
জগৎ মাঝে সেবার কাজে পরাণ আমার দাও গো ভরি।
স্নেহের বাঁধন, প্রীতির বাঁধন বরণ আমি কর্ত্তে চাই,
সর্ব্ব ত্যাগী নইত, আমি—ত্যাগের আমার বড়াই নাই।
ব্যথার বোঝা, হতাশ কাঁদন, চোখের জলের বন্যা ধারা—
এ সব ভুলি কেমন ক'রে মুক্তি চাহে অভাগারা!
দুঃখ যেথায় ডঙ্কাবাজায়, দৈন্য যেথায় সর্ব্বগ্রাসে,
দারুণ অভিশাপের মত মৃত্যু যেথায় নেমে আসে।
এ সব নিয়ে থাক্‌তে হবে বইতে হবে পরের ভার,
একেবারেই ভুলতে হবে মুক্তি চাওয়ার অহঙ্কার।
যাঁদের তরে জগৎমরু শষ্য শামল বসুন্ধরা,
জীবন প্রান্তে যাদের সাথে যাত্রা মোদের সুরুকরা
যাঁদের স্নেহের কাঙাল হয়ে বিশ্বপতি বারং বার
স্বর্গ ছাড়ি ধরায় আসেন, হয়েন নরের অবতার।
কর্ম্মাকর্ম্ম আত্ম ভুলি বন্ধু-প্রীতির বাঁধন পরি,
কুরুক্ষেত্র মহারণে বরা ধরেন আপনি হরি।
'পিতৃপূজায় জরাবরণ করেন পুত্র যযাতির
'সঙ্গী' ছাড়ি স্বর্গে যেতে চান্‌নি রাজা যুধিষ্ঠির।

এসব ভুলি তুচ্ছ-মানব মোহের ঘোরে মুক্তি চায়,
আপন গড়া মরীচিকার জগৎ মাঝেই তুষ্ট হায়!
কিন্তু যে দিন টুটবে আঁধার প্রভাত হবে মোহের নিশি,
কল্পনারই রঙিন ছবি শূন্যতলে যাবে মিশি।
দারুণ অনুশোচনানল দহন দিবে সকল গায়
জীবন হবে দুর্ব্বহ সে বিবেকবাণীর তাড়নায়।
বিশ্বপিতার পুত্র মোরা—নয়ত' মোরা অন্য কেহ,
যেথায় তাঁহার আসন পাতা সেইত' মোদের আপন গেহ।
যদি দুখের অবসানে একটি মুখের হাসি ফোটে,
তীব্র তাপের অন্তে যদি একটি হিয়া দাঁড়িয়ে ওঠে,
স্বর্গ সেথায় আসবে নেমে, ঝরবে তাঁহার আশীর্ব্বাদ
পালিয়ে যাবে আত্মগ্লানি, ঘুচবে সকল অবসাদ।
মুক্তি ত' আর কিছুই নহে—দূরে থাকার অভিলাষ,
অন্য সবাই থাকুক পড়ে নিজের আগে পুরুক আশ।
তাইত' বলি মুক্তি আমি, মোক্ষ আমি চাই না হরি
বিশ্ব সেবার বাঁধন দিয়ে বাঁধ আমায় দৃঢ় করি।

# তাজমহল

শ্রীযতীন্দ্রনাথ মিত্র এম-এ

গল্প

আগ্রার একটী নিভৃত কেলি কুঞ্জে সম্রাট শাজাহান তাঁহার প্রিয়তমা মহিষী মমতাজের সহিত একাসনে বসিয়া পাশা খেলিতেছিলেন। তখন বসন্তকাল। পূর্ণিমার চন্দ্র নীল-আকাশে বেশ স্পষ্টভাবে আত্মপ্রকাশ করিয়া সম্রাট-দম্পতির উপর তাহার স্নিগ্ধ কিরণ বর্ষণ করিতেছিল। মমতাজ চাহিতেছিলেন কি একটা দান ফেলিতে, তাহা হইলে তিনি সম্রাটকে অনেকটা আগাইয়া যাইতে পারেন। সম্রাটও চাহিতেছিলেন, এমন দান ফেলিতে যাহাতে মমতাজের পাকা ঘুঁটি কাঁচিয়া যায়! উভয়েই খানিকক্ষণ চিন্তা করিবার পর সম্রাট-পত্নী পাশা ফেলিলেন। তিনি যাহা চাহিতেছিলেন সেই দানটী পড়ায় সম্রাটের মুখ গম্ভীর হইয়া আসিল। সম্রাট দৃঢ়-প্রতিজ্ঞ হইয়া তাঁহার বাঞ্ছিত দান ফেলিবার জন্য কম্পিত হস্তে যেই পাশা ফেলিলেন অমনি পাশাগুলি এমন বেয়াড়াভাবে চিৎ হইল যে, সেই নির্দ্দেশ অনুযায়ী চাল চালিতে গেলে তাঁহারই পাকা ঘুঁটী কাঁচিয়া যাইবার সম্ভাবনা থাকে। ক্ষুব্ধ সম্রাট বলিলেন, 'পেয়ারী, দানটা বদলে নোব"—একটু মনোমুগ্ধকর মৃদু হাসিয়া মমতাজ বলিলেন, 'ইব্রাহিম লোদী যদি তাহার দানটা পানিপথে বদলে নিত জাঁহাপনা, তবে আজ দিল্লী-আগ্রার তক্তে মোগলের বাদসাগিরি চলত কি?' সম্রাট হাসিয়া বলিলেন, 'ভাল, আমার কলি, যদি হারাও ত, তোমার বাহু-পাশে আমাকে বন্দী করো। মমতাজ একটু মৃদু হাসিয়া বলিলেন, 'শুধু তাই নয়, শাহনসা সম্রাটকে আমার মহলে উমোর ভোর আটক রাখব।' সম্রাট অলক্ষিতে একটু শিহরিয়া উঠিয়া বলিলেন, 'তেমন নসিব হ'বে, জান'।

সম্রাট হারিয়া গেলেন! প্রতিজ্ঞাবদ্ধ সম্রাট মমতাজের প্রাসাদে বাস করিতে স্বীকৃত হইয়া দরওয়াজাগুলি খুলিয়া দিয়া গোলাপবাগের হাওয়া গৃহ-মধ্যে প্রবেশ করিতে দিলেন। পূর্ণিমার চন্দ্রও নিশা-শেষে পশ্চিমাকাশে ঢুলিয়া পড়িতেছিল। মমতাজ সম্রাটের বক্ষে মস্তক রাখিয়া ক্রমশঃ ঢুলিয়া পড়িলেন। সারা হিন্দুস্থানের সম্রাট সুন্দরী শ্রেষ্ঠা মমতাজকে বক্ষে ধারণ করিয়া ক্রমশঃ সুপ্তির মিষ্ট আহ্বানে আত্ম-সমর্পণ করিলেন।

নিদ্রা-ঘোরে সম্রাট স্বপ্ন দেখিলেন যেন তাঁদের জীবনের গানটীর তাল কাটিয়া গিয়াছে। কি দক্ষ গায়কের মতন তানসেনী সুর-লয় লইয়া কি উদ্দীপনাপূর্ণ সঙ্গীত যেন তাঁহার কণ্ঠ-নিসৃত হইয়া সারা-বিশ্বে অমৃত সিঞ্চন করিয়া যাইতেছিল; কিন্তু এক বদ্ সুরৎ কাল পুরুষ আসিয়া তাঁহার গলা টিপিয়া দেওয়ায় সেই সুর ভঙ্গ হইল। সুপ্তি-বিভোর সম্রাট এবার যেন স্পষ্টই অনুভব করিলেন তাঁহার প্রিয়তমা মহিষী মমতাজকে কে যেন হরণ করিয়া লইয়া যাইতেছে। চক্ষু চাহিয়া সম্রাট যেন দেখিলেন তাহারা সাক্ষাৎ যমদূত। সম্রাট ক্ষিপ্ত-কণ্ঠে বলিলেন, "তোমরা দাঁড়াও, তোমাদিগকে হিন্দুস্থানের এক একটা সুবা দিব! ইরাকের সুন্দরী আনিয়া তোমাদের সহিত সাদী দিব।" যমদূতগুলি সম্রাটের বাক্যে বিকট হাস্য করিয়া বলিল, 'সম্রাট," আমরা পর-জগৎ হইতে পরওয়ানা লইয়া আসিয়াছি, তোমাকেও একদিন এমনিভাবে লইয়া যাইব।' সম্রাট বলিলেন, 'তোমরা কি পৃথিবীকে অন্ধকারে ডুবিয়ে দিতে চাও? আজ আমার জীবনের রোশনাই, প্রাসাদের জান, সারা দুনিয়ার জহরত-খানা ওকে রেখে দাও; বরং আমাকে নিয়ে যাও, আমার জীবনের সম্মুখ ভাগে চাহিবার আর কিছু নাই।" যমদূতেরা বিদ্রূপের হাসি হাসিয়া চলিয়া গেল।

অন্ধকার, অন্ধকার। এত অন্ধকার কোথা হইতে আসিল। নিদ্রিত সম্রাট যেন "তাঁহার সমস্ত জ্ঞান ফিরিয়া পাইয়া দেখিলেন, খালি অন্ধকার। পৃথিবীর

সৃষ্টিকালে, চন্দ্র-সূর্য্য, যখন গগন-মার্গে শোভা পাইত না, তখনও বুঝি বা এত অন্ধকার ছিল না। সম্মুখে অন্ধকার, পশ্চাতে অন্ধকার, উপরে অন্ধকার, নীচে মাটীর উপর অন্ধকারের স্তূপ সীমাহীন পর্ব্বতের ন্যায় দণ্ডায়মান। একাকী সম্রাট ভয়-বিহ্বল চিত্তে তাঁহার জীবন-সঙ্গীতটী স্মরণ করিলেন। সঙ্গীতটীও বক্ষের মধ্য দিয়া গলার নিকট ভাসিয়া আসিয়া স্বরের অভাবে অনুচ্চারিতই রহিয়া গেল। সম্রাট আবার চেষ্টা করিলেন, এবার বুকের পাঁজরাগুলা কাঁপিয়া উঠিল। গলাটাও কাঁপিয়া ওঠায় কতকগুলি অস্ফুট স্বর বাহির হইল মাত্র। উন্মত্ত আবেগে সম্রাট আবার চীৎকার করিবার চেষ্টা করিলেন, এবার সুরহীন, তাল লয় শূন্য এক মর্ম্মভেদী ভীষণ আর্ত্ত-নাদ গলার গহ্বর হইতে বাহির হইয়া আসিল। তাহার স্পন্দনে সমস্ত বিশ্ব স্পন্দিত হইয়া সারা শূন্য যেন হাহাকার করিয়া উঠিল। অণু-পরমাণুগুলা আঘাত লাগিয়া সারা দুনিয়া যেন দুলিয়া উঠিল। সম্রাট আবার চেষ্টা করায়—পূর্ব্বকার মর্ম্মস্পর্শী হৃদয়-বিদারক স্বর এবার স্পষ্ট এবং অধিকতর ক্ষমতাশালী হইয়া হাওয়ায় এমন প্রবল ধাক্কা মারিল যে, পর্ব্বতগুলা ঘরঘর করিয়া উঠিল, বড় বড় গাছ-গুলা হুড়মুর করিয়া নুইয়া পড়িল, দুই-কূল ভীষণ বন্যায় ভাসাইয়া দিয়া দরিয়াগুলি বহিয়া চলিল। আগ্নেয়গিরি হইতে নিঃসৃত উত্তপ্ত বায়ুর ন্যায় সম্রাটের নাসিকা-রন্ধ্র হইতে যে নিশ্বাস বাহির হইয়া আসিল, তাহার স্পর্শে যে কেহ আসিল সেই ভস্মীভূত হইয়া গেল। ধ্বংসের সহিত উৎকণ্ঠার মিলনে সারা-বিশ্ব কেমন যেন বেশী ব্যাকুল হইয়া পড়িল।

সম্রাটের কণ্ঠে ক্রমশঃ সুর ও তাল ফিরিয়া আসিতে লাগিল। তাঁহার বক্ষের স্পন্দন ক্রমশঃই কমিয়া আসিতে লাগিল, কিন্তু মৃত্যু তখনও তাঁহার চক্ষের সমক্ষে তাহার তাণ্ডব নৃত্য নাচিয়া যাইতেছে। সম্রাট ভাবিলেন, 'মৃত্যু, সে ত মানবের চরণের ভৃত্য। মৃত্যু, সে ত আমাদের জীবনের সহচর। যুদ্ধ ক্ষেত্রে গমন করিলে সে পাশে শয়ন করে। রোগ-শয্যায় শয়ন করিলে, সে অতি পরিচিত বন্ধুর মতন আসিয়া মুক্তির পথ নির্দ্দেশ করিয়া দেয়। চির-পদানত জাতির হৃদয়ে স্বাধীনতার দুর্গম আশা জাগিয়া উঠিলে সে মৃত্যুকে তাহার পায়ের গোলাম বানাইয়া লয়। তবে আমি মৃত্যুকে ভয় করিব কেন! সুর-সুন্দরী মমতাজ মরিবে, তাহার অনিন্দ্য রূপ লাবণ্য মাটীর অঙ্গে মিলাইয়া যাইবে, কিন্তু তাহার স্মৃতিকে অমর করিয়া দিবার ক্ষমতা মানুষের মস্তিষ্কে আছে। আমার দুঃখ করিবার কি আছে! উদ্দাম-নদী পর্ব্বত হইতে বাহির হইয়া দুই কূল ভাসাইয়া বহিয়া যায়, তাহাকে সাগরে গিয়া মিশাইতে হইবেই। কিন্তু তাহার স্মৃতি স্তরে স্তরে সঞ্চিত হইয়া অপূর্ব্ব বেহস্তের রচনা করে। আমাকেও তাই করিতে হইবে। যে সুন্দরী আমার হৃদয়ের উৎসাহ ছিল, মস্তিষ্কের প্রতিভা ছিল; যাহার দেব দুর্ল্লভ প্রেম আমাকে অমৃতের বেষ্টনী দিয়া ঘেরিয়া রাখিয়াছিল; যাহার স্পর্শে আমার হৃদয়ে সপ্ত সুর স্পন্দিত হইয়া উঠিত; যাহার দর্শনে আমার সমস্ত শরীরে আনন্দের রোমাঞ্চ উঠিত; তাহাকে রূপ দিতে হইবে, তাহাকে অমর করিয়া সৃজন করিতে হইবে, তাহাকে পৃথিবীর শ্রেষ্ঠ সম্পদ বলিয়া প্রতিষ্ঠিত করিয়া দিতে হইবে। মোগল সাম্রাজ্য থাকিতে পারে বা না থাকিতে পারে, দিল্লী-আগ্রা ধ্বংস হইতে পারে বা না হইতে পারে, কিন্তু আমার তাজ, সম্মানের, শ্রদ্ধার, ভক্তির তাজ হ'য়ে চির পূজিত হইবে।'

বিদ্যুৎ চমকানোর ন্যায় সামান্য আলোক চক্ষের সম্মুখে ঝলসাইয়া যাওয়ায় সম্রাট দেখিলেন, মমতাজের পিতা বিষণ্ণ বদনে তাঁহারই দিকে তাকাইয়া আছেন। মুহূর্ত্ত মধ্যে আত্মবিস্মৃত হইয়া সম্রাট তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, 'পিতঃ বলুন, তাজ কোথায়।' তিনি অশ্রু মুছিতে মুছিতে বলিলেন, 'বেহস্তে বৎস। আমি তোমার কাছে আসিলাম তাজের রূপের একটা আভাষ দিতে। তুমি না এই মাত্র তাহাকে সজীব করিবে বলিয়া ভাবিতেছিলে?' সম্রাট সাগ্রহে বলিলেন, 'নিবেদন করুন, তাজকে কি প্রকার রূপ দিয়া ফুটাইলে সে চিরকাল দুনিয়াব তাজ হ'য়ে থাকবে।' তাজের পিতা বলিলেন, 'আমি তোমাকে সেই উপদেশই দিতে আসিয়াছি বৎস। হিন্দুস্থানের দরিয়াগুলি অবধি সলিল রাশি বহন করিয়া গেলেও তাহাদের উন্মত্ততা নাই। তাহাদের প্রকৃতিই যেন শৃঙ্খলিত। আমার

আহুরি তাজ ছিল আমুদরিয়া বা শিরদরিয়া—খর-স্রোতা। তাহার রূপের জৌলসে যেমন পুরুষ-অন্তঃকরণ ক্ষিপ্ত হইয়া উঠিত, তাহার পিতৃ-মাতৃ প্রেমেও আমরা তেমনি অধীর হ'য়ে পড়িতাম। তোমার রাজপুতনার মরুভূমিতে বালু আছে। তা'র মাঝে মাঝে গাছ আছে, গ্রাম আছে। রাত্রে এক পল্লী হইতে অন্য পল্লীতে যাওয়া যেতে পারে, কিন্তু সাহারা শুধুই বালুর স্তূপ—সীমাহীন, অনন্ত আমার তাজের দুঃখ সহ্য করিবার ক্ষমতাও ঠিক সেই রূপ ছিল। সাহারার পথিকের ন্যায় তাহার ধৈর্য্যের অভাব হইত না, তাহার হৃদয়ে কখনও হতাশা আসিয়া উঁকি মারিতে পারিত না। সে থাকিত দূর ঐ কল্প-রাজ্যে, যেখানে সমস্ত আশাই মুকুলিত হয়, সমস্ত সুখৈশ্বর্য্য চিন্তা মাত্রে করতলগত হইয়া পড়ে। হিন্দু-স্থানের নারীগুলা গৃহ সুখী। তারা চায় স্বামী, আত্মীয়-স্বজন, পুত্র-কন্যা। গণ্ডির বাইরে তাহারা কাহাকেও স্নেহ দান করিতে পারে না। পিতাকে ভক্তি করিলেও পিতৃ-বন্ধুকে তাদৃশ সম্মান দিতে চায় না। আমার তাজ কিন্তু ছিল বেদুইন্। সমস্ত জাতিই তাহার স্বজাতি। সমস্ত বয়োজ্যেষ্ঠ পিতৃ স্থানীয় পুরুষই তাহার পিতা। বয়োকনিষ্ঠ তাবৎ নর-নারীই তাহার ভ্রাতা-ভগ্নী

হঠাৎ চমক ভাঙ্গিয়া সম্রাট দেখিলেন, তাজ-ভ্রাতা কি একটা ক্ষীণ-আলোকে দাঁড়াইয়া বলিতেছেন, 'সম্রাট, ভগ্নীকে ধরাতলে অমর করিতে চান? তবে শুনুন আমি বলি তার সু-রূপ। ফোয়ার দেখেছেন, আপনাদের গুলবাগানের নয়, গভীর জঙ্গলের মধ্যে, পাহাড়ের বুকে। সে ফোয়ার যেমন অনবরত বারি বর্ষণ করিয়া গিয়া ক্ষুদ্র বৃহৎ নদী সৃজন করে, আমার ভগ্নীর হৃদয়ের প্রেম-বন্যাও সেইরূপ অনবরত প্রবাহিত হইয়া গিয়া কত জানদার ভাই-ভগ্নী সৃজন করে গেছে। ভগ্নীর স্নেহ সেই করপ্রার্থী হইয়া যে কেহই আসিয়াছে—সে বিমুখ হয় নাই। তাহার হৃদয়ের সৌ-ভ্রাতৃভাবের তল ছিল না। বেহস্তের হুরী আমি কখনও চক্ষে দেখি নাই, আরব্যোপন্যাসের পরীরাও বোধ হয় কবির কল্পনা মাত্র, পূর্ণিমার চাঁদের কলঙ্ক আছে, এমন কোন গোলাপই নাই, যাহা কণ্টকহীন হ'য়ে জন্মায়, আমার ভগ্নীর রূপ তাদের সহিত তুলনা কর্লে কতটা সত্য বলা হয় ঠিক জানি না, তবে আমার মনে হয়, সে রূপের জৌলসে দাঁড়ান যায়, তাঁর স্নিগ্ধতা কলঙ্কহীন হইলেও আরামদায়ক, জলমল করে জ্বললেও নয়নের তৃপ্তিকর।"

সহসা সম্রাট অনুভব করিলেন, তাঁহার পুত্র-কন্যা যেন আসিয়া জিজ্ঞাসা করিতেছে, 'পিতঃ মায়ের রূপ অমর করিতে চান, ধরাতলে তাঁহাকে চির-প্রতিষ্ঠ দেখিতে চান? তবে কল্পনা করুন—অনন্ত সমুদ্র, তাহাতে কেউ নাই, খালি নীল জলরাশি, ঐ নীল আকাশের ন্যায় শান্ত স্থির। সে বিশাল জল ঐ আকাশের বিশালতার মতনই মনোমুগ্ধকর, কোন প্রকার ভীতিই উৎপন্ন করে না। কল্পনা করুন স্নিগ্ধ সুশীতল বায়ুরাশি—তাহার হিল্লোলে প্রাণে আনন্দের উৎস বহাইয়া দেয়, অন্তরে অন্তরে এমন আরো বন্যা বহিয়া যায় যে, স্বতঃ প্রবৃত্ত হইয়া বলিয়া উঠিতে ইচ্ছা করে, জননি—তুমি নারীরূপে দেবী, আমরা তোমার ঐ চরণে শত শত প্রণাম করি।'

আবার অন্ধকার আসিয়া সম্রাটের চক্ষু ঢাকিয়া দিল। অন্ধকার, অন্ধকার। সে সূচিভেদ্য অন্ধকারে কোন বস্তুই উপলব্ধি করিতে পারা যায় না। চক্ষু বুজিয়া সম্রাট প্রেয়সীর রূপ কল্পনা করিতে লাগিলেন। বহুক্ষণ চিন্তার পর নিদ্রা-বিভোর সম্রাট স্বপ্নেই যেন অনুভব করিলেন, তিনি বিরাট হিন্দুস্থানের ময়ূর তখ্‌তে আসীন থাকিয়া দূর যমুনার ধারে মার্ব্বেল প্রাসাদ নির্ম্মাণ করাইতেছেন। জগতের শ্রেষ্ঠ কারিকরগণ একত্রীকৃত হইয়াছে। সম্রাট তাঁহাদিগকে উদ্দেশ্য করিয়া বলিতেছেন, 'দেখ, এমন প্রাসাদ রচনা কর, যাহার স্নিগ্ধোজ্জ্বল মূর্ত্তি দর্শন করিলে কন্যা-বিয়োগে আত্মহারা পিতা যেন ভাবেন—তাঁহার কন্যার রূপ এমনই ত ছিল। এই সৌধ শ্রেষ্ঠ তাজে তাহার প্রতিবিম্ব যেন মার্ব্বেলে খোদিত করিয়া রাখা হইয়াছে।' 'যো হুকুম খোদাবন্দ' বলিয়া তাহারা কার্য্য আরম্ভ করিবে, সম্রাট তাহাদের কার্য্য বাধা দিয়া বলিলেন, 'শুন, শুন প্রিয়ার রূপকে এমনও একটা আকৃতি দিতে হইবে যাহাকে দেখিলেই প্রিয়তম৷

ভগ্নীকে হারাইয়া যে ভ্রাতা অশ্রু বিসর্জন করিতেছে, সেও যেন স্তম্ভিত হইয়া দাঁড়ায়, সেও যেন বলে, হ্যাঁ এইত ঠিক, এইত আমার ভগ্নীর মূর্ত্তি শ্বেত পাথরে খোদিত হইয়া অমর হইয়া আছে।' 'তাই হইবে" বলিয়া, কারিকরগণ সেই আবার কাজ সুরু করিতে যাইবে, সম্রাট ভীষণ ব্যাকুল চিত্তে বলিলেন, 'শুন শুন। আমার পুত্র কন্যাদের কথা শুন। সৌধশ্রেষ্ঠা তাজের এমন রূপ দিতে হইবে, যেন যে কেহ পিতৃ মাতৃ-হীন বালক বা বালিকা চক্ষের অশ্রু মুছিতে মুছিতে, সৌধ-অঙ্গনে গড়াগড়ি দিতে দিতে বলে আমার জননীর কোল এমনি শীতল ছিল।' কি যেন, মন্ত্রাবিষ্ট হইয়া কারিকরগণ বলিল—'তাই হইবে জাঁহাপনা'। এবার সম্রাট সিংহাসন হইতে লাফাইয়া উঠিয়া বলিলেন, "এবার শুন আমার কথা। দাও এমন রূপ, এমন জ্বালা, এমন আগ্রহ, এমন ব্যাকুলতা, এমন স্নেহ, এমন স্নিগ্ধতা, এমন ভালবাসা, যাহা সারা বিশ্বে নাই, যাহা দুনিয়ায় দুর্ল্লভ। ঐ বেহস্তের রূপের পার্শ্বে, পৃথিবীর মাধ্যাকর্ষণ; মায়ের হৃদয়ের ব্যাকুলতার ধারে দাম্পত্য-প্রেমের প্রাবনতা; ঐ হিমালয় তুল্য গগন-স্পর্শী ভক্তি ও শ্রদ্ধার ধারে ঐ দুর্ব্বারই ন্যায় স্নিগ্ধ সুস্থ কোমলতা। এমন ভাবে সৌধ রচনা কর যে, তাহার বক্ষে সকল স্মৃতি ঘুমাইবে। যেখানে আসিলে কন্যাহারা পিতা তাহার কন্যার, মাতৃহারা সন্তান তাহার জননীর, ভগ্নীহারা ভ্রাতা তাহার ভগ্নীর, স্মৃতির সমাধি দেখিতে পাইবে। বুঝেছ তোমরা, তাজকে সমাধি সৌধ ক'রে মৃত্যুর উপর প্রতিষ্ঠিত কর্ত্তে হ'বে, ত'বেই তাকে অমর করে রাখ্‌তে পারা যাবে।"

হঠাৎ প্রভাত বায়ু গৃহ মধ্যে প্রবেশ করিয়া দম্পতি-যুগলের নিদ্রা ভগ্ন করিয়া দিল। দূরে কেল্লার দুইভাগে নহবতের ক্ষীণ-কণ্ঠ ভাসিয়া আসিয়া কর্ণ-কুহরে প্রবেশ করায় সম্রাট ডাকিলেন, 'রূপ আসরফি, বালা-উন্নিসা, চমক-জাহান, রূপ-দরিয়া, পিয়ারী, আমি তোমাকে অমর ক'রে ধরা-পৃষ্ঠে রেখে যাব।' তাজ সম্রাটের কথার অর্থ হৃদয়ঙ্গম করিতে না পারিয়া বলিলেন, 'যাই বল না সম্রাট, তোমাকে আমার প্রাসাদে চিরদিনের জন্যই বেঁধে রাখ্‌বো।'

# অতিথি

শ্রীক্ষণপ্রভা দেবী

আজি এ প্রাতে
কনক রথে
অরুণ সাথে
ফুল বাগেতে
সহসা জাগি
নিরখি' সে যে
তখনও গাছে
নিঝুম ধরা
নিশার শশী
বিদায় মাগে
কানন ছায়ে
সিক্ত ভূমি

হিয়ার পাতে
আমার দ্বারে
মালিকা হাতে
এল সে ভোরে।
মেলিয়া আঁখি
অচেনা সাথী
ডাকেনি পাখী
ঘুমে অঘোরে।
মেঘের কোলে
নয়ন জলে
বীটপী মূলে
নীহার ভারে

অতিথি এল
দীপ্ত দেহ
উষার হাসি
কণ্ঠ ভরা
আজি এ প্রাতে
রচিনি আসন
কেমনে আজি
বরিব তারে
হয়নি ভরা
বিরলে বসি
হয়নি জ্বালা
কি দিয়া আজি,

আমার আজি
আলোকি মাঝে
কিরণে সাজি
আলোক হারে।
বারেক ভুলে
বকুল-ফুলে
এই নিরালে
হৃদয়-দ্বারে।
কুসুম ডালা
গাঁথিনি মালা
আরতি আলা
তুষিব তারে।

# বজ্রদগ্ধা

## শ্রীপ্রমীলা রায়

( পূর্ব্ব প্রকাশিতের পর ) —উপন্যাস

( ৫ )

শুভ্রাংশু ঠিক চারদিন পরেই শাশুড়ী ও শতদলের মাসীমাকে নিয়ে হাজারিবাগে ফিরলেন। এসে দেখলেন যে কাজ যেমনভাবে কর্‌তে তিনি বলে গিয়েছিলেন, তা তো হয়েই গিয়েছে, বেশীর ভাগ, যতী আরো যে সব কাজ এগিয়ে রেখেছে, তিনি তা সাতদিন বসে ভাবলেও করতে পারতেন না। প্রশংসায় একেবারে পঞ্চমুখ হয়ে তিনি বললেন "বাঃ! যতী! ভগবান্ তোমাকে ঠিক সময়েই এনে দিয়েছেন, এ সব তুমি না হলে, আর কেউ এমন সুন্দর করে, সুশৃঙ্খলার সঙ্গে কর্‌তে পারতোনা। বাবা, তোমাকে তাঁর ঠিক প্রিয় ছাত্রই করে গ্যাছেন।"

এত কথার উত্তরে যতী শুধু একটু হাসলে। শ্রাদ্ধের দিন সকালে প্রভাত এসে পৌঁছাল। তাকে দেখেই যতীর কিন্তু কেমন বিতৃষ্ণা বোধ হতে লাগল। তবুও আজ তার চেয়ে প্রভাতের সন্মান বেশী বলে, সে এগিয়ে গিয়ে নিজেই যেচে বললে "ভাল আছেন তো জামাই বাবু?" ছোটবেলায় শোনা একটা রূপ-কথার ছড়া তার মনে এল।

"হাতের কাঁকন দিয়া কিনিলাম দাসী!—"

সেই হইল রাণী,—আর আমি হইলাম দাসী!"

এ যেন ঠিক সেই ধরণের হয়েছে। প্রভাতের মনে কিন্তু এ সুরের বালাই ছিল না, সেও এগিয়ে এসে যতীর দুই কাঁধ ধরে নাড়া দিয়ে বললে "বাঃ যতীবাবু! আপনি এমন 'কমেটের' মত কোথা থেকে আবিভূত হলেন? খুব সময়েই এসে পড়েছেন যা হোক! আচ্ছা আপনার কাজে বাধা দেব না, আমি চট্ করে ভেতর থেকে ঘুরে আসছি, দেখি আমার মত আনাড়ী লোক দিয়ে কোনো কাজ হয় কিনা!" প্রভাত চলে গেল। তার চলে যাওয়া পথের দিকে চেয়ে যতীর আর কোনো কাজে মন লাগল না। যোড়শের ও বৃষোৎসর্গের সমস্ত জিনিসগুলি তাঁবুর ভিতরে সাজাবার কাজটা যতী নিজেই নিয়েছিল, এখন প্রভাত এসে পড়ায় তার সমস্ত যেন বিস্বাদ হয়ে গেল, হাতের কাজ হাতেই রইলো, যতী এক জায়গায় দাঁড়িয়ে ভাবতে লাগল।

তাকে দাঁড়িয়ে থাকতে দেখে শুভ্রাংশু বল্লেন "যতী, তোমার কি হল? অসুখ করছে নাকি?" বলে উদ্বিগ্ন মুখে কাছে এলেন।

মৃদুস্বরে একটা "না" বলে দিয়ে যতী যে সময়টুকু দাঁড়িয়ে নষ্ট করেছে সেটুকু পুরোবার জন্য দ্বিগুণ উৎসাহে কাজ আরম্ভ কর্‌লে। একটু পরেই তার মনে আর কিছুই রইল না, শুধু সে রমাপতির আশ্রিত, তাঁর স্নেহ, দয়া ও অন্নপুষ্ট; এইটুকুই তার কাজের গতির বেগ বাড়িয়ে দিলে।

ভেতরে এসে প্রভাত কাকেও দেখতে পেল না, এ-ঘর ও-ঘর ঘুরে ভাঁড়ার ঘরের কাছে মলিনাকে দেখতে পেয়ে তার কাছে, তার ঘড়ি, মনি ব্যাগ, ও সুটকেসটা দিয়ে বললে "এগুলো এখন আপনি রাখুন তো বৌদি। আমি বাইরে যাচ্ছি।" বলে সে বাইরে চলে গেল।

মলিনার মা সিদ্ধেশ্বরী বল্লেন, "বৌদি, বলে কথা বলে গেল, ও ছেলেটা কে রে খুকী?" মায়ের দিকে একবার চেয়েই মুখ নীচু করে জিনিসগুলি তুলতে তুলতে বল্লে: "ও আমার নন্দাই, প্রভাত বাবু!"

ঠোঁটটা উল্‌টিয়ে তিনি বললেন 'সব্ব রক্ষে, এই মীনুর বর দূরে থেকে কতই শোনা যায় যে! তবে যে শুনেছিলাম মীনুর খুব ভাল বরে বিয়ে হয়েছে? এ যদি ভাল বর তবে আমার নেত্যরঞ্জন কি দোষ করেছিল?" 'নেত্যরঞ্জন' সিদ্ধেশ্বরীর ভাইপো। পড়াশুনা এক রকম করলেও, দেখতে সে অতি কদাকার আর মা, বাবা কেউ না থাকায় পিসীর কাছেই মানুষ! মলিনার শ্বশুর রমাপতি যে একটী কামধেনু সে খবর তিনি পেয়ে, নেত্যরঞ্জনের সঙ্গে মীনার বিয়ে দিয়ে এক ঢিলে দুই পাখী মারতে চেয়েছিলেন, কিন্তু তা হল না। বি-এ ডিগ্রী মাত্র সম্বল নৃত্যরঞ্জনের সঙ্গে মীনার বিয়ে দিতে রমাপতি কিছুতেই স্বীকার হলেন না। সিদ্ধেশ্বরীর কিন্তু বেয়াই ও তাঁর মেয়ের ওপর একটা আক্রোশ রয়েই গেল! তাই এখন প্রভাতকে দেখেই তিনি জলে উঠেছিলেন। মায়ের রাগ কেন এবং কোথায় তা মলিনাও ভাল রকম জান্‌তো—তাড়াতাড়ি একথা চাপা দেবার জন্যে সে বললে "যাকে যার পছন্দ হয়, তা ছাড়া ভবিতব্যি যেখানে, সেখানে তো হবে।"

"তা হোক্ গে, আমার নেত্যর বৌও বেশ হয়েছে, পিসীমা পিসীমা করে সে কি যত্ন আত্তি! তেমন, তোমার ওই পটের বিবি ননদ, সাত জন্মেও পেয়ে উঠবে না বাছা!"

কথাটা অন্যদিকে ঘুরিয়ে দেওয়ার জন্যে মলিনা বল্লে, নেত্যদার বৌকে আন্‌লে না কেন? আমি তো বিয়ের সময় যেতে পেলাম না, দেখিও নি, কবে যে দেখব তাও জানিনে।"

"পোড়া কপাল আমার! সে কি এখানে আছে, দিল্লী না কোথায় তার বাপ কাজ করে সেখানে গেছে যে। সে এলে কি আমার এই সব দেখতে হ'ত? একাই তোমার ভাঁড়ার দেখা থেকে কুটনো বাটনা সব গুছিয়ে তুলতো—এখন তো বাড়ীর যত কিছু ঝক্কি সেই পোহায়! আমি আর কুটোটিও নাড়িনে। বদ্দি মরুক গে দুদিন পরে ওই তো সব কর্‌বে ...বলা বাহুল্য মলিনার সহোদর ছিল না।

. থান গরদের ধুতি পরে, শুভ্রাংশু, শাশুড়ীকে বল্লেন "বাবার শেষ কাজ কর্‌তে যাচ্ছি, আশীর্ব্বাদ করুন যেন ভাল ভাবে করে আসতে পারি।" বলেই তিনি তাড়াতাড়ি বেরিয়ে গেলেন।—

সিদ্ধেশ্বরী জামাইএর কথার উত্তরে ঠোঁটটা নেড়ে কি বললেন, বোধ করি আশীর্ব্বাদই কর্‌লেন।

ভাঁড়ার ঘরে চাবী দিয়ে, মলিনা মাকে ডেকে নিয়ে শাশুড়ীর কাছে গিয়ে বস্‌লো। সেখানে শতদল মাটীতে উপুড় হয়ে পড়েছিলেন—আজ যেন তাঁর সকল ব্যথা আবার নতুন হয়ে উঠছিল। "একদিন যার পূজা হয়ে গেছে, আজ শুধু তার বিসর্জ্জন।"

মীনা ও শতদলের মাসীমা সেই ঘরেই একটা জানালায় বসে আস্তে আস্তে কি কথা বল্‌ছিল—মলিনা সেইখানে গিয়ে বসলো। সিদ্ধেশ্বরী, শতদলের পিঠে হাত দিয়ে ডাক্‌তে লাগ্‌লেন "ব্যান্ ওঠ—যা হয়েছে তাতো হয়ে গিয়েছেই—তুমি এমনি করে মাটী আঁক্‌ড়ে যদি পড়ে থাকো, তবে এই সব ছেলে মেয়ে কার মুখ তাকায়? তোমার উপযুক্ত ছেলে, আজ বাদে কাল নাতি হবে, তোমার কি এখন হাল ছেড়ে দিয়ে ছেলেমানুষের মত পড়ে থাকা শোভা পায়! নেও ওঠ—জানালাটার পাশে ব'সি গে চল,—উঠোনের সবই দেখা যাবে, গীতা পাঠ হচ্ছে, বিরাট্ পাঠ হচ্ছে—চল ভগবানের কথা শুন্‌লেও মনটা ভাল হবে।"

"উঠ্‌তে যে আর আমার বল নেই দিদি! উঠি কি করে?"

"কি করে আবার উঠ্‌বে—মনে জোর করে ওঠ। তোমাকে পড়ে থাক্‌তে দেখলে তোমার ছেলে মেয়ে মুষড়ে পড়ে, তা তুমি বোঝ না? তোমার ছেলে এত বড় একটা বৃহৎ কাজে নেমেছে তোমার মুখ চেয়ে সে ভরসা পাবে—তা না তুমি লুকিয়ে, মুখ গুঁজে পড়ে রইলে! ওঠ" বলে সিদ্ধেশ্বরী, শতদলের হাত ধরে বসিয়ে দিলেন। শতদল কোনও রকমে অবশ দেহটাকে টেনে নিয়ে যেখানে তাঁর মাসীমা বসে ছিলেন, সেইখানে গিয়ে "মাসীমা, এ কি হল?" বলেই ফুঁপিয়ে উঠলেন।

শতদলের মাসীমা লোক আসলে মন্দ ছিলেন না—শুধু অভাবের তাড়নাতেই একটু রুক্ষ হয়ে উঠ্তেন। বললেন "কি করবে মা, তোমাকে তো আমরা রাজরাণী করে দিয়েছিলাম—যে ক'দিন সে সুখভোগ করার অদেষ্ট তোমার ছিল, করলে, এখন আবার তার সংসারে তার ছেলে পিলে নিয়ে অন্য রকম করে ঘর সংসার কর। যেদিন তার দরকার হবে তোমাকে ডেকে নেবে। তবু তো তোমার অন্য ভাবনা কিছু নেই—আর আমার দেখ দিকি মা, নিত্যি অভাব, অনাটন, মরা, ছাড়া লেগেই আছে। এই যে দুদিন এসেছি তা, মন থেকে কি, সে পোড়া সংসারের ভাবনা গিয়েছে, সেই একেবারে চিতেয় শুলে যদি যায়, আসার সময় আবার ছোট নাতিটার জ্বর দেখে এলাম, সে আমার বড় 'ন্যাওটা', মনে করলাম নিয়ে আস্ব—তা তাকে একা এনে কি রক্ষে আছে? সব ক'টি ব্যস্ত হয়ে উঠবে।"

মৃদুস্বরে শতদল বল্লেন "তা, নিয়ে এলে না কেন তাদের? আমিও একবার দেখ্তাম।" রাম, রাম, তারা কি মানুষ যে নিয়ে আস্ব!—একদিনে সব ভেঙে চুরে তছনছ করে ছাড়্বে! এই বিপদের ওপর সে আবার তোমার আর এক জ্বালা হ'ত!"—"জ্বালা আর কি! লোক জনে দেখ্তো। এই মীনু চলে গেলে বাড়ীটা কত খালি হ'য়ে যাবে। মীনুর শ্বশুর যে দয়া করে এখনও নেন নি তাই—না হলে এই বাড়ী ঘরে কি করে যে টিঁক্‌ব!"

সিদ্ধেশ্বরী বল্লেন "মীনা বুঝি একবারও শ্বশুর বাড়ী যায় নি?"

"না দিদি! ব্যাই এর সংসারে মেয়ে মানুষ তো কেউ নেই—একা ছেলে মানুষ গিয়ে কি করে থাকবে, তাই ব্যাই সব ঠিক করে মীনুকে নিয়ে যাবেন।"

"ও তাই! আমি বলি বুঝি অন্য মত্‌লব আছে।"

"না, মত্‌লব আর কিছু নেই। মীনুর শ্বশুরও যেমন, আর জামাইটি তো রত্ন বল্লেও হয়। দেখেছ নাকি প্রভাতকে?"—

"হুঁ, দেখ্লাম। খুকির কাছে কি রাখ্তে এসেছিল! এই শুনে মীনা মলিনার দিকে চাইলে, মলিনা আস্তে আস্তে বললে "ঘড়ি মনিব্যাগ এই সব দিতে এসেছিলেন, সে গুলো আমি তোর ঘরেই রেখে এসেছি।"

প্রায় বিকেল বেলা শুভ্রাংশু সমস্ত শেষ করে ভেতরে এলেন। তাঁকে দেখেই শতদল আবার কেঁদে উঠলেন। শতদলের মাসীমা ও সিদ্ধেশ্বরী জোর করে তাঁদের তখনই একটু একটু সরবত খাওয়ালেন। রাত্রে আর বিশেষ কোন হাঙ্গামা ছিল না। পরের দিন কাজ থাকায় সকলেই সকাল সকাল শুয়ে পড়লো। প্রভাত আসায় মীনাকে তার অনিচ্ছাসত্ত্বেও শতদলের কাছ থেকে সরিয়ে দেওয়া হল, আর শুভ্রাংশু ভাই দুটীকে নিয়ে মায়ের ঘরে শুলেন। মলিনা, সিদ্ধেশ্বরী ও ঠান্‌দি (শতদলের মাসীমা) এক ঘরে শুলেন।

জ্যৈষ্ঠ মাসের গরম। বাতাস নেই বল্লেই চলে। সারাদিন পরিশ্রমের পরে প্রভাত ছুটি পাবামাত্র ওপরে এসে ঘরের ভেতরে না শুয়ে ছাতেই মাদুর বিছিয়ে শুয়ে ঘুমিয়ে পড়েছিল। মীনা যখন শুতে এল তখন সে খুব ঘুমোচ্ছে। মীনাও আর ঘরে না গিয়ে সেই মাদুরের ওপরেই বসে পড়লো। ঘুম তারও খুব পাচ্ছিল, কিন্তু শোয় কোথায়? মাদুরের উপর প্রভাত এমনভাবে তেরছা হয়ে শুয়েছে যে তার পাশে খুব গুঁড়ি মেরে শোয়াও চলে না—শুতে গেলেই সে জেগে উঠতে পারে। বসে বসে ঢুলতে ঢুলতে কখন যে সে প্রভাতের পাশেই শুয়ে ঘুমিয়ে পড়েছে তা সে নিজেই বুঝতে পারেনি। ঠাণ্ডা বোধ হওয়াতে রাত তিনটা আন্দাজ প্রভাতের ঘুম ভাঙল—জেগে দেখে মীনার একটা হাত তার নিজের মাথার নীচে, বালিশের বদলে দেওয়া, অন্য হাতটী তার বুকের ওপর পড়ে আছে। প্রভাত ও সেই চেপে ধরে চুপ করে শুয়ে রইলো, ভাবলে এর মধ্যে যদি মীনার ঘুম ভাঙে, তো উঠে দুজনে ঘরেই যাবে—ভোরের ঠাণ্ডা লাগানো ঠিক হবে না। কিন্তু মীনার ঘুম ভাঙতে একটু দেরীই হল। ঘুমের ভিতর পাশ ফিরতে গিয়ে হাতখানায় টান পড়ায়, প্রভাতের তন্দ্রা এবং তার ঘুম একসঙ্গেই ভেঙে গেল। সে জেগে দেখ্লে যে প্রভাতের মুঠোর মধ্যে তার হাতটা ধরা—সঙ্গে সঙ্গেই মনে পড়্‌ল এখানে প্রভাত তাকে ডেকে আনে নি. সে নিজেই এসে বসেছিল, তার ঘুম ভাঙার অপেক্ষায় তার

পরে কেমন করে যে সে তার পাশেই ঘুমিয়ে পড়েছে তা সে এখনো জানে না। প্রভাত তাকে না ডাকা সত্ত্বেও, সে যে এখানে এসে শোওয়ার লোভ সাম্‌লাতে পারে নি, এটা প্রভাত বুঝতে পেরেছে মনে হয়ে সে লজ্জায় লাল হয়ে উঠ্‌লো। মাথার কাপড়টাও খুলে গিয়েছিল, সেইটা মাথায় দিতে যেতে, প্রভাত টেনে ধরে বল্লে "থাক্‌না। ভাঙ্‌লো ঘুম! তুমি কখন এসেছ, আমাকে তো ডাক নি। আমি কিন্তু মনে মনে লোভ করে শুয়েছিলাম, যে তুমি আমাকে ডেকে তুল্‌বে, তখন ঘরে যাব—কি করে ডাকো, তাই মিথ্যে মিথ্যে চোখ বুজে থেকে জেনে নেব। কিন্তু ঘুমিয়ে পড়্‌লাম সত্যি সত্যি, আর জেগে দেখি, তুমি পাশেই আছ। এখন ঘরে যাবো না বাকী রাতটুকু এখানেই কাটাবো?"

"না, ঘরেই চল—এখানের ঠাণ্ডা বড় বিশ্বাসঘাতক—টপ্‌ করে ঠাণ্ডা লেগে যায়—তাতে তুমি নতুন এসেছ—সহ্য হবে না।"

"তাই চল। বাবা বলে দিয়েছেন এবারে তোমাকে নিয়ে যাওয়ার ব্যবস্থা কর্‌তে। যাবে তো মীনু, তোমার কোনো আপত্তি নেই তো?"

"আপত্তি? আপত্তি কিসের? তোমার সঙ্গে তোমার বাড়ী যাব এতে আপত্তি কি হতে পারে? জানো, তোমার বাড়ী দেখ্‌বার জন্যে আমার কত আগ্রহ হয়!"

"কিন্তু সেখানে তো আমি থাক্‌বো না।"

"নাই বা থাক্‌লে! তোমার তো বাড়ী সেটা, তুমি তো সেখানে যাওয়া-আসা করবে! তোমার পরিচয়ে আমি সেখানে দাঁড়াতে পার্‌ব তো!"

"তোমার কিন্তু খুব কষ্ট হবে—কেউ মেয়ে মানুষ নেই, হয়তো কোন সঙ্গীও পাবে না, মা যদি থাক্‌তেন তবে তোমার কোনো কষ্টই হত না।"

"বারে বারে তুমি ঐ কথাই বল্‌ছ কেন? তুমি আমাকে নিয়ে গিয়েই দেখ, ঠিক থাক্‌তে পার্‌ব। মা যখন এসেছিলেন তখন হাজারিবাগে একটী প্রাণীও ছিল না—আমিও মায়ের মত করে থাক্‌তে পার্‌ব।"

"তাই পেরো মীনা। দেশের বাড়ীটায় আর ঢুক্‌তে ইচ্ছে করে না। ঝি, চাকরে কি গেরস্থালী রাখ্‌তে পারে? এর মধ্যে তোমাদের হাত চাই, তবে না সুন্দর হয়! যদি এসেছ, তবে আমার সকল ভার তুমি মাথায় নিয়ে আমাকে ধন্য করে দাও। আমার জীবন-টাকে, সুন্দর করে গুছিয়ে তোল। রাণী আমার, অন্তর আমার যেমন ভরে দিয়েছ; বাহিরও তেমনি ভরে দাও। তোমরা ইচ্ছে কর্‌লে তো সবই কর্‌তে পার!"

"তাই-ই আমি করব! তোমার বাড়ীতে তোমার পরিজনের একজন হয়ে থাক্‌তে আমার আকাঙ্ক্ষার শেষ নাই। তুমি আশীর্ব্বাদ কর আমার এ ইচ্ছা যেন চির দিনই থাকে।" "কিন্তু, এই ব্যাপারের পরে, এখুনি তোমাকে নিয়ে যাওয়াটা যেন আমার বাধ বাধ ঠেক্‌ছে। বড়দা হয়তো মনে কর্‌বেন 'এতদিন গরজ ছিল তাই, এখন গরজ ফুরিয়েছে আর এই দুঃসময়ে নিয়ে গেল'!"

"বড়দা, কিছুই বল্‌বেন না। তা ছাড়া বৌদির ছেলে পিলে হ'বার সময় আবার আমাকে আস্‌তে হবেই—মা আর পেরে উঠ্‌বেন না। তখন তো এঁদের গরজেই আস্‌ব।"

"বৌদির ছেলে পিলে হবে নাকি?"

"হবে তো। তা তার দেরী আছে এখনও।" বলে সে একটু হাস্‌লে।

প্রভাত একটু চুপ করে থেকে বল্‌লে, "আমি তো 'নিয়মভঙ্গের' দিন রাত্তিরেই যাচ্ছি—তার পরে একদিন এসে তোমাকে নিয়ে যাব। কি বল? এই-ই তো ঠিক?"

"হ্যাঁ—আমিও সময়মত মাকে জানিয়ে রাখ্‌ব।"

প্রভাত একটু হেসে, মীনার হাতটা নিয়ে খেলা কর্‌তে কর্‌তে বল্‌লে, "তা হলে, এইবার তোমার গার্হস্থ্য জীবন আরম্ভ হবে, কি বলো? আমার কিন্তু মনে হলেই হাসি আস্‌ছে খুব—তোমাকে যেন এইখানে এই রকম ভাবেই মানায়! এর কোনো রূপান্তর হলে, আবার সেটা কেমন হবে কি জানি?"

"কি রকম হবে আবার! আমরা খুব শীগ্‌গিরই বদ্‌লে যেতে পারি।"

"হ্যাঁ—তা জানি—না হলে হঠাৎ কন্যা থেকে, বধূ হয়ে শেষে মা হয়ে পড় কি করে!—ভোল বাদ্‌লাবার

ক্ষমতা তোমাদের খুবই আছে। তা আমি স্বীকার করছি।"

"যা-ও। সব তাতেই তোমার ঠাট্টা।"

"ঠাট্টা নয়রে—ঠাট্টা নয়—এইটেই খাটি সত্যি এই যে অস্তির জন্যে জীবন ব্যাপী যুদ্ধ আমরা করছি—ভবিষ্যৎ বংশধরদের জন্যে ক্ষেত্র প্রস্তুত করে রাখছি যাতে করে তারাও ঠিক আমাদেরই মত বাঁধা নিয়মে জীবনটাকে কাটিয়ে যেতে পারে, এতে করে বোঝাচ্ছে না কি যে আমরা দাসত্বেরই পক্ষপাতী! তা কি ঘরে, কি বাইরে। তোমরা হাসাও, কাঁদাও, আদর কর, অভিমান কর, কতকি কর, আর আমরা কলের পুতুলের মত শুধু তোমাদের ইঙ্গিতে খুসী মনে চলা-ফেরা করি, একি তোমাদের কম ক্ষমতার পরিচায়ক? ভগবানের শ্রেষ্ঠ সৃষ্টি মানুষের ওপর আর একজন মানুষই, কেমন অবাধে প্রভুত্ব করে যায় একি কম যোগ্যতার কথা? সাধে কি শাস্ত্রকার শিবের বুকে শিবানীর সৃষ্টি করেছেন! রাগ করছ নাকি?"

"না—না বল আরও বলে যাও। থামলে কেন?"

"বলবই তো।" বলে প্রভাত মীনার গালের ওপর আঙুল দিয়ে মৃদু টোকা দিয়ে বললে, "কিন্তু, ওদিকে দেখছ?"

সভয়ে মীনা বললে "কি?"

"আরে, তুই এত অল্পেই ভয় পাস্? তবেই আমাদের দেশে গিয়ে তুই থেকেছিস্! সেখানে গাছ পালা দেখলে আর পাখ্ পাখালীর ডাক রাত বিরাতে শুনলেই, তোর হয়ে যাবে! এঁ্যা এত ভয়?"

"বা রে ভয় কখন করলাম!"—

"করনি? আমার কত কাছে সরে এসেছ তা [illegible] ঘরে এসে পর্য্যন্তই তো টানাটানি করছি—নড়াতে তো পারিনি। এখন ভয় যদি না পেয়ে থাক, তবে সরে এলে কি করে?"

মীনা চেয়ে দেখলে সত্যিই সে একেবারে প্রভাতের কোলের কাছে এসে পড়েছে। অপ্রস্তুত হয়ে সরে যাবার যোগাড় করতেই—তাকে হাত দিয়ে আরো কাছে এনে প্রভাত বললে "ইস্! তত বোকা আমাকে পাওনি যে [illegible] চলে যেতে দেব? যাও দেখি আর আমি ঘুমিয়ে আছি মনে করে যখন নিজের ইচ্ছামত ব্যাপার গুলো করে যাওয়া হয়, তখন যদি আমি জানতে পারি না ভাবো—ক্ল. ঘুমিয়ে রয়েছি—আমি চোখ বুজে দেখি, তুমি কি কর? কেন জোর করছ, মীনু? তোমারই হাতে লাগবে—তুমি কি আর আমার এই লৌহ ভীমের আলিঙ্গন থেকে পালিয়ে যেতে পারবে?" Escape me! never!

"তুমি. ভারি দুষ্টু! যা তা কথাগুলো আমার নামে বলছ কেবল!"

"বেশ, দোহাই তোমার রাগ করে যেন বন্ধ করে দিওনা সব। তাহলে গরীব বেচারী পাথেয় অভাবে পথেই মরে যাবে।"

মীনা একটী ছোট কিল তুলে, প্রভাতকে শাসিয়ে খিল খুলে বেরিয়ে গেল। কারণ আকাশ তখন বেশ পরিষ্কার হয়ে লাল হয়ে উঠছিল।

প্রভাতও কাজের জন্যে প্রস্তুত হয়ে বিছানা ছেড়ে, তার মুখ ধোবার টুথব্রাশ ও পেষ্ট হাতে নিয়ে নীচে নেমে গেল। পরদিনের কাজের ব্যস্ততার মধ্যে তার আর নিশ্বাস ফেলার অবসরও মিললো না। যতী ও সে দুজনেই সমান খাটছিল—কাজের চাপে, যতীর মনে প্রভাতের ওপর যে একটু বিদ্বেষ ছিলতা কর্পূরের মত উড়ে গিয়ে সেখানে অনাবিল বন্ধুত্ব এসে পড়ল। এমন কি, দুজনের মধ্যে "তুমি" বলাও আরম্ভ হয়ে গেল। যতী তার নিজের অজ্ঞাতে মনের এই পরিবর্তন দেখে খুসী হয়ে উঠলো। যতীর গৃহত্যাগের কারণটা শুভ্রাংশু কতকটা আন্দাজ করে নিয়েছিলেন কাকেও না জিজ্ঞেসা করেই; তাই এখন তাদের দুজনকে সমবয়স্ক, বন্ধুর মত মিলতে দেখে, তিনিও স্বস্তির একটা নিশ্বাস ফেললেন। ভাবলেন রমাপতি অলক্ষ্য হাতে এদের মিলিয়ে দিলেন।

'নিয়মভঙ্গ' ব্যাপারও একরকম নির্ব্বিঘ্নে হয়ে গেলে, প্রভাত মীনাকে পরে এসে নিয়ে যাবে এই কথা শুভ্রাংশুকে জানিয়ে যাওয়ার জন্যে প্রস্তুত হয়ে মীনার সঙ্গে দেখা করতে এল। কথা যা' তা' তাদের আগের দিনই শেষ হয়েছিল, এখন সে শুধু আর একবার সেগুলো মনে করিয়ে দিয়ে, শতদলকে প্রণাম করে বেরিয়ে পড়ল। পরদিন মলিনার মা ও ঠানদি যাওয়ার জন্যে ব্যস্ত হয়ে উঠলেন—শুভ্রাংশু অনেক করে তাঁদের বললেন যে আর দু'একদিন পরেই তাঁদের তিনি নিজে পৌছে দিয়ে আসবেন, তবে তাঁরা একটু সুস্থির হলেন। দিন [illegible] পরে শুভ্রাংশু শাশুড়ী ও ঠানদিকে নিয়ে তাঁদের [illegible] পৌছে দিয়ে, হাজারিবাগে ফিরে এসে স্থির হয়ে [illegible] দেখতে বসলেন।

# কালের স্রোত

শ্রীবিমলচন্দ্র রায় — গল্প

পথের দু'পাশে দু'খানা বাড়ী।

একটী নানাকারুকার্য্যখচিত সুরম্য অট্টালিকা;—আর একটী শত ছিদ্রময় জরাজীর্ণ কুটীর।

একটীতে রৌদ্র বায়ুতো দূরের কথা,—স্বয়ং যমরাজ ঢুকতেও ভীত হন;—আর একটীতে রৌদ্র জলবায়ুর ত' কথাই নাই—চন্দ্রালোক অবধি অবাধে প্রবেশ করে; এমন কি অতি দূরের তারকারাজি পর্য্যন্ত ছিদ্ররূপ গবাক্ষ দিয়ে কুটীরের মধ্যে উঁকিঝুঁকি মারে; প্রকৃতির যেন অবারিত দ্বার সেটী।

প্রথমটী জমিদার সত্যবাবুর বাটী, দ্বিতীয়টী দুঃখী নিত্যর বাটী। দু'জনার বালক পুত্রদ্বয়ের মধ্যে গলাগলি ভাব;—যেন একবৃন্তে দুটী ফুল। অসম্ভব সম্ভব হোয়েছে।

লোকে বলে,—সত্যবাবুর ছেলের সঙ্গে ওই বেটা নিত্যর ছেলেটার এত ভাব হ'ল কি করে? নিত্য বেটা দু'বেলা খেতে পায় না, আর জমিদার বাবু হোচ্ছেন ..... আশ্চর্য্য কিন্তু!

কেউ বলে,—সত্যবাবু' ছেলেটা যে বড় ভাল। অহঙ্কার নেই, বড় মোলায়েম ছেলে।

দিন যায়, দু'জনার মধ্যে অচল, অটল বন্ধুত্ব নিয়ে। ধনী জমিদারের ছেলে বলে—ভাই, তুইত বড় হোলে আমাকে ভুলে যাবি নে?

ম্লান হেসে চিরদুঃখী গরীবের ছেলে বলে, আর দু'দিন পরে হয় ত' তুই আমাকে দেখে নাক সিঁটকে চলে যাবি। তুই যে ভাই ধনীর ছেলে, আর আমি গরীবের ছেলে,—দু'বেলা পেট ভরে খেতে পাই নে।

আবেগে ধনীর ছেলে গরীবের ছেলেকে আলিঙ্গন-পাশবদ্ধ করে।

বলে—আমার দ্বারা এও কি সম্ভব? না—না ভাই, তুই কিন্তু আমাকে ভুলিস না।

গরীবের ছেলে আবার ম্লান হাসে

ধনীর ছেলে বলে—'আমি যখন বাড়ীর কর্ত্তা হব, তখন তোকে অনেক টাকা পয়সা দোব, বাড়ী ক'রে দোব, জমিজমা দোব · ভাই, এখন ত' আমি কর্ত্তা নয়। তোকে এখন যা দিই, সমস্ত চুপে চুপে—পাছে বাবা জান্‌তে পারেন।'

গরীবের ছেলের চোখের কোণে অশ্রু আসে।

এই ভাবে দিনের পর দিন অবাধে কাটে।

হঠাৎ গরীবের ছেলে পিতার মৃত্যুর পর চোখে অন্ধকার দেখে। সংসার সাগরে বৃদ্ধা জননী, বিবাহ যোগ্যা ভগিনী এবং সদ্যবিবাহিতা স্ত্রীকে লইয়া সে হাবু-ডুবু খায়।

দিন আর চলে না।...

অনেক দিন পর তার ধনী বন্ধু বিলাত [illegible] করে আসে। সে এখন বাড়ীর কর্ত্তা।

প্রাণভরা আনন্দ নিয়ে গরীব ধনী বন্ধুর সঙ্গে দেখা করতে যায়।

দারোয়ান গেটে ঢুকতে দেয় না, উপহাস ক'রে তাড়িয়ে দেয়। চোখ মুছ্‌তে মুছ্‌তে গরীব আপনার কুটীরে ফেরে, ভাবে—এই সেই বন্ধুর বাড়ী!

রাস্তায় দেখা,—ধনী বন্ধু মটর হাঁকিয়ে আসে। গরীব কম্পিত কণ্ঠে বলে,—ভাই, ভাল আছ?

ধনী অগ্নিদৃষ্টিতে বক্রভাবে একবার চায়, তারপর যেমন আসে তেমনি নক্ষত্র বেগে চলে যায়।

গরীবের বক্ষভেদে একটী দীর্ঘ নিশ্বাস বেরিয়ে অনন্ত আকাশে লীন হয়।

ভাবে—হায়, এই সেই বাল্যবন্ধু!—যে একদিন বলেছিল,—ভাই, তুই ত' বড় হোলে আমাকে ভুলে যাবি নে?

দুঃখে, ঘৃণায় তার হৃদয় পূর্ণ হ'য়ে উঠে।

দেখে শুনে কাল মুচ্‌কি হাসে।

জমিদার ধনী বন্ধুর নিকট থেকে বাকি খাজনা আদায়ের জন্য গরীবের ঘরে পেয়াদা আসে। তাকে ধরে নিয়ে জমিদারের নিকট পেয়াদা হাজির করে।

গরীব কেঁদে বাল্যসখাকে বলে,—এই ভাদ্র মাসের শেষাশেষেই খাজনাটা দিয়ে দোব। দয়া ক'রে এই ক'টা দিন সময় দিন। দেখ্ছেন ত এবার দেশের কি অবস্থা। পেট ভরে মা বউ ছেলেকে খেতে দিতে পারৃছি না।

গম্ভীর কণ্ঠে ধনী বন্ধু বলে,—না বৎসর অনেক দিন শেষ হ'য়ে গেছে, আর কতদিন খাজনা ফেলে রাখা যায়। পাড়াপ্রতিবাসী বলে তোমাকে আমি তাগাদা দিই নাই। আচ্ছা যাও, ১০ দিন সময় দিলুম।

দর্ দর্ ক'রে গরীবের অশ্রু বক্ষ ঝরে। কাল দেখে শুনে বলে—কেমন? এই নাকি তোমার বাল্যবন্ধু? তোমাদের দু'জনার না এক মন, এক প্রাণ। দেখ—ঠেকে শেখ—হাঃ,—হাঃ

* * *

ধনী জমিদারের বাটীতে দুর্গোৎসব—বিরাট ব্যাপার বিপুল আয়োজন,—আনন্দ, ফূর্ত্তি, নাচ, গান…।

গরীবের বাটীতে যমরাজের দূতগণের তাণ্ডব নৃত্য—গরীবের পুত্রটীর এখন-তখন অবস্থা;—দুঃখ, কান্না, নিরানন্দ…।

খাজনা এ পর্য্যন্ত অনাদায়ে ধনীর পেয়াদা গরীবকে পুনরায় বেঁধে নিয়ে যায়।

ধনী বলে—তোমাকে যথেষ্ট দয়া দেখিয়েছি, কোথায় ভাদ্র মাস, আর কোথায় আশ্বিন মাস! ..

গরীব কেঁদে বাল্যবন্ধুর পা দু'টো শক্ত ক'রে ধরে বলে—হুজুর! ছেলেটী মর্তে বসেছে, আমার যথাসর্ব্বস্ব তার জন্যেই যাচ্ছে—আর একটা মাস সময় দিন, হুজুর। চিরকাল আপনার কেনা হ'য়ে থাকব।

কান্নায় ধনীর হৃদয় টলে না, হুকুম দেয়—আটক ক'রে রাখতে।

গরীব হাউ মাউ ক'রে কেঁদে উঠে, বলে—হুজুর পুত্র আমার শয্যাশায়ী।

ধনী বিদ্রূপ ক'রে বলে—তা' আমি করব কি? খাজনা দিবি না—আমার জমিতে বাস করিস্ কেন?

উঃ, এই সে বাল্যবন্ধু! গরীবের চোখে বান ডাকে। মনে পড়ে বন্ধুর শৈশবের কথা—আমি যখন বাড়ীর কর্ত্তা হ'ব, তখন তোকে টাকা পয়সা দোব—বাড়ী ক'রে দোব—জমি জমা দোব ..। আর আজ?…।

ধনী বলে—আচ্ছা, এখন ছেড়ে দিলাম; কিন্তু ও বেলা টাকা চাই-ই। জানই ত' বাড়ীতে দুর্গাপূজা, এখন আমার টাকার প্রয়োজন কত!

গরীবের হৃদয় বলে—আমার বাড়ীতে যে মৃত্যুপূজা!

ছাড়া পেয়ে গরীব ছুটে চলে মরণপথের পথিক পুত্রকে দেখ্‌বার আশায়। তার বুকের মধ্যে দুরু দুরু করে—অশুভ চিন্তা মনের কোণে উঁকি মারে—ভাবতে সে পৃথিবী অন্ধকার দেখে।

উর্দ্ধশ্বাসে ছোটে—কানদুটী সজাগ রেখে।

দূরে—অতি দূরে—ঠিক তারই বাড়ী থেকে ক্ষীণ ক্রন্দনধ্বনি—

বাড়ীতে পা দিতেই সে শুন্‌তে পায় ক্ষীণ কণ্ঠের আকুল ক্রন্দন—বাতাসে দিগদিগন্ত ধ্বনিত হোচ্ছে। সেইখানেই সে বসে পড়ে। রামধনুর সাতটী রঙ তার চোখের সামনে ভাসতে থাকে।

ঠিক সেই মুহূর্ত্তেই জমিদার ধনী বন্ধুর বাড়ী থেকে সপ্তমী পূজার ঢাক ঢোল বেজে উঠে—ক্ষীণ ক্রন্দন ধ্বনিকে গলা টিপে থামিয়ে দেয়।

---

## পুষ্পপাত্র ফটোগ্রাফ প্রতিযোগিতা— ভাদ্র (২য়)



"বেলার শেষে"

প্রথম পুরস্কার -১০৲ — শ্রীবটুমাল বসু কলিকাতা

Lakshmibilas Press, Ltd.

# পুষ্পপাত্র ফটোগ্রাফ প্রতিযোগিতা—ভাদ্র (২য়)





"অকূল পাথারে"

দ্বিতীয় পুরস্কার—৫৲ শ্রীসলিল মিত্র, কলিকাতা





"শ্রমিক"

অতিরিক্ত পুরস্কার শ্রীঅজিত মুখোপাধ্যায়, [illegible]

## এক

কাঁচা বয়সের কবিদের মধ্যে পুঁটুরাম ছিল অগ্রগণ্য! অবশ্য পুঁটুরাম নামে তাঁকে অনেকেই চিনত না—তাঁর একটা পোষাকী নাম ছিল;—সেটা হ'চ্ছে শ্রীসজল সেন।···পোষাকী হ'লেও এই নামটাই ও সচরাচর ব্যবহার করত!

আমরা ক'জন অন্তরঙ্গ বন্ধু ছাড়া তা'র পুঁটুরাম নামটি কেউ জানত না! মাসিক পত্রিকার পৃষ্ঠায় শ্রীসজল সেন যিনি আমাদের বন্ধু পুঁটুরাম তিনিই!···

এই নূতন নামাকরণের কারণ, পুঁটুরাম—আমাদের যা' বলেছিল সেটা অবশ্য যুক্তিসঙ্গত! পাঠকরা নাকি লেখকের নাম দেখে গল্পের তারিফ করেন এবং সম্পাদকগণও নাকি মোলায়েম কবি-কবি নাম না হ'লে কবিতা ছাপতে চান্ না! দলের মধ্যে আমরা দুর্ভাগ্য বশতঃ কেউ কবিও না কিংবা সম্পাদকও না!

সজলের বৈঠকখানায় অর্থাৎ ওর ড্রইংরুমে ব'সে ব'সে আমাদের মাঝে মাঝে গল্প-টল্প হোত!···

এখানে সজলের একটু পরিচয় দিয়ে রাখি;—ম্যাট্রিক পাশ করা সজলের ভাগ্যে ঘ'টে ওঠেনি—তার আগেই মা সরস্বতীর একচোখোমীর মধ্যে ওর পড়া শুনা ছেড়ে দিতে হয়!···বাপ জমিদার বল্লেই হয়—পয়সা আছে, অনেক বড় বড় লোকের সঙ্গে আলাপ আছে··· বেশ আরামে থাকতে লাগল!···আজ এর বাড়ী নেমন্তণ্ন কাল ওর বাগানে ডিনার এই রকম আরামে দিন কাটাতে কাটাতে একবার নেশা হোল ফটো তোলবার—দুশ টাকা দিয়ে এক ক্যামেরা কিন্‌লে! খুব কষে। ফূর্ত্তি কর্ত্তে লাগল! হঠাৎ একদিন লুকিয়ে কোন সুন্দরী মেমের ফটো তুলতে গেছিল—সেই হোল ওর কাল! মেম ওর নামে কেস্ করে,—তারপর ওর বাপ অনেক টাকা দিয়ে মিটমাট করে দিয়ে ক্যামেরা কেড়ে নিলে! সেইখানেই ফটোর নেশায় যবনিকা পতন!।

তারপর নেশা হোল বন্দুক ছোঁড়ার; খুব দামী একটা বন্দুক কিনে আজ এখানে, কাল ওখানে শিকার ক'রে বেড়াতে লাগল। কিছুদিন পরে হঠাৎ একটা সাহেবের কুকুরের গায়ে বন্দুকের গুলি লেগে যায়—সাহেবও সজলের নামে কেস্ করতে যাচ্ছিল কিন্তু সেবারও ওর বাবা অনেক টাকা দিয়ে মিট্‌মাট্ ক'রে দ্যায়।··· আর বন্দুকও কেড়ে নেয়···ওই খানেই বন্দুক ছোঁড়ার নেশা শেষ!

তারপর কত নেশাই হ'য়েছিল—একে একে সব শেষ হ'য়ে যাবার পর একদিন একখানা মাসিকপত্রিকা পড়তে পড়তে হঠাৎ কবি হ'বার নেশা হোল—এই নেশাটাই হল সব চেয়ে ভীষণ!···তখুনি চার পাঁচটা মাসিক পত্রের গ্রাহক হবার জন্যে চিঠি লিখে দিলে···সঙ্গে সঙ্গে কবিতা লেখাও চল্‌ল!···দুএকজন সম্পাদকের সঙ্গে ভাব ছিল—তারা সজলের কবিতা ছাপিয়ে দিলে! সজল মহা সন্তুষ্ট হ'য়ে তাদের কাগজের গ্রাহকভুক্ত হ'য়ে গ্যালো···ওর বাপও হাঁপ ছেড়ে বাঁচল··· ভাবলে···অন্য নেশার চাইতে এ নেশা তবু ভাল!

সজল কোট পরা ছেড়ে দিয়ে···গোটাকতক ফিন্‌ফিনে আপ্-টু-ডেট্ ষ্টাইলের পাঞ্জাবী তৈরী করে নিলে, তা'রপর লরেন্স্ মেয়োর দোকান থেকে একটা সৌখীন চশমা কিনে ব্যবহার করতে লেগে গ্যালো!···চুলগুলো লম্বা লম্বা রেখে বাবড়ী করে' ছেঁটে নিলে আর সর্ব্বসমেত "careful careless" ধরণে সাজসজ্জা [illegible]: অর্থাৎ প্রথম দর্শনেই মনে হোত যেন মরি-মরি মুখোপাধ্যায় কিংবা বঁধু কৈ বঁধু-কৈ বোস!···মুখে ছিল ওর একটা উদাস-উদাস ভাব, যেন পৃথিবীর কোন ধার ইনি ধারেন না—দু'টো পাখা হ'লেই ঊর্দ্ধ রাজ্যে উড্ডীয়মান হন্!

সজলের ড্রইংরুমে আমাদের মাঝে মাঝে আড্ডা ব'সত তা'তে সজল যে কথাগুলো বলত সেগুলো [illegible] নোট্ করে' নিই নি ব'লে' এখন [illegible] নেই, [illegible]

গুলো যে অবশ্য দাবী ক'. যতই আমি বলি না কেন-- আমাকে মানতেই হবে!

সজল বলত—দেখ, আমরা তরুণ—সাহিত্যেও আমরা একটা Novelty বা মৌলিকতা আনতে চাই!—সেই সেকেলে প্রবীণদের মত প্রেম-প্রেম-প্রেম আর প্রেম তা'তে নেই য়্যাডভেন্চার কিংবা কোনও রকম রস! ইংরেজী দু'একখানা নভেল পড়লেই তা' পাওয়া যায়!... সেকেলে লোকরা ওই চাইত কিন্তু আমরা লোকের taste বা লোক কি রকম পছন্দ করে তা' দেখে বই লিখব না, আমরা Society বা সমাজ কি রকম হওয়া উচিত তা'ই বলব;—আমরা লোকের taste গড়ে নেব, এই আমাদের লক্ষ্য বা mission.

ভুতনাথ আমাদের মধ্যে [illegible] উঠত—তা' হলে তোমরা কি প্রেম মানতে চাও না! প্রেমই ত' সব—[illegible] ত' প্রেমের কথাই লেখা আছে —[illegible] তাই চায়!

[illegible] তা'র চুল বাঁ হাতের পিঠ দিয়ে পেছন দিকে সরিয়ে দিতে দিতে বলত—"যা লোকে চায় তা'ই কি মানতে হবে নাকি! প্রেমের কথা যা' বললে—ও একঘেয়ে হ'য়ে গ্যাছে—প্রেম আমরা মানি না, চিরকাল মানুষ কেবল নারীর প্রেমে পড়েছে বলে' যে কথা আছে তা' ভণ্ডামী ভিন্ন আর কিছুই নয়—প্রেম ট্রেম সব বাজে কথা—আসল জিনিষ নর নারীর কাছ থেকে যা' চায়, তা' নারীর যৌবন সেইটাকেই তা'রা পূজো করে...আর তা' ছাড়া আমরা ভুত বা ভগবানও মানি না! ভূত কে? ভূত যদি থাকত আর তা'দের ক্ষমতা থাকত আর তা'হলে জগৎ ত' একদিনে লুঠপাট হ'য়ে যেতো! ভূত দেখেছে এমন কথা কেউ বলতে পেরেছে?—আর [illegible] করে। আর ভগবানকে আমরা বিশ্বাস করি না কারণ ভগবান নামক অলক্ষিত দ্রব্যটি কেবল কতকগুলো ভীতু লোকদের কাজ করা থেকে নিবৃত্ত করার মন্ত্র! আমি বাস্তবিক ভগবান টগবান মানিনে। কারণ আমি যা' ভাল বুঝবো তাই করব তা'তে ভগবান আমাকে শাস্তি দিতে আসুক দেখি!—আমার [illegible] goal অর্থাৎ আমি যা' হবার জন্যে চেষ্টা [illegible] সাধনা [illegible] জীবনের ব্রত বলে মনে করি!

শুধু শুধু পাঁচ মিনিট টাক্ চোখ বুজে একটা অনিশ্চিতের ধ্যান করা বুড়ো লোকদেরই কাজ, ততক্ষণে আমার একটা চতুর্দশ পদী কবিতা লেখা হ'য়ে যায়!...

কথাগুলো শুনে আমরা একটু একটু প্রতিবাদ করতুম! কিন্তু শেষে একদিন একটা মতলব ঠিক করলুম!...দলের মধ্যে ছিলাম আমি অবিনাশ আর সুকুমার!...

## দুই

মিসেস্ রায়ের বাড়ীতে একটা ভোজের বন্দোবস্ত করলুম! অবশ্য খরচ আমাদের কিছুই করতে হয়নি... খরচ করলেন সমস্তই মিসেস্ রায়! খুব আমুদে লোক! আসল উপলক্ষ্য হ'ল সজলকে ঠকান অর্থাৎ ওর মতের পরিবর্তন করান। আর নাম মাত্র উপলক্ষ্য যে'টা সেটা হ'চ্ছে মিস্ রায়ের পুতুলের বিয়ে!

সজলকে একটা কার্ড দিয়ে নেমন্তন্ন করা হোল,... আরও অনেক ভদ্রলোককে কার্ড পাঠান হোল।... আমাদের বন্ধুদের মধ্যে বাদ রইল না কেউ!

সন্ধ্যে হোল; সজল একটা ফিন্‌ফিনে ধুতি আর গায়ে একটা আদ্দির পাঞ্জাবীর উপর চাদর জড়িয়ে চুরোট ফুঁকতে ফুঁকতে এলো!...একটা বিস্ময়ের ভাব দেখিয়ে বললাম—হ্যালো, এই যে এসে গ্যাছো!

সজল মুখটাকে একটু কবি প্যাটার্ণের হাসিতে ভরিয়ে নিয়ে জবাব দিলে—হ্যাঁ দেরী হ'য়ে গ্যাছে নাকি?—তারপর ঘড়ির দিকে চেয়ে দেখলে; বললে, হ্যাঁ পাঁচ মিনিট দেরী হয়ে গ্যাছে!

বললুম, কবিদের ও রকম একটু হয়। আমাদের মতন আলসে তো আর নয়, কবিদের কত কাজ!

সজল ঠাট্টা বুঝতে পারলে না, মনে করলে সত্যিই বুঝি আমি seriously বলছি; সজল বললে, মিস্ রায় কোথায়?

বললুম, চলনা, ভেতরে চল! সবাই আছেন—ব্যারিষ্টার মিটারের মেয়ে অলকা এসেছে। অলকা তোমায় এতক্ষণ খুঁজছিল—তোমার লেখা নাকি ওর খুব ভাল লাগে! একটু আগেই মিসেস্ রায়কে [illegible] আমাকেও জিগ্যেস্ করছিলেন, তোমার কথা। তোমার সঙ্গে আলাপ করবার তাঁ'র ভয়ানক ইচ্ছে।...

সজল ঘাড় বেঁকিয়ে জিগ্যেস্ করলে—কে বল দিকিনি—অলকার-নাম শুনেছি বটে! ব্যারিষ্টার মিটারের এক মেয়ে ছিল—সরেটোতে পড়তো—হাঁ সে—I beg your pradon তিনি এসেছেন নাকি ?

বললাম—হ্যাঁ হ্যাঁ সেই অলকা মিত্তির!—এইবার বি, এ পাশ দিয়ে বাড়ী এসেছে;…ব্যারিষ্টার মিটার তাঁর বিয়ের জন্যে ত' আমাকে বলছিলেন।—আমি ভেবেছিলুম দেখব!

সজল যেন বিরক্ত হোল;—থার মোড় ঘুরিয়ে বললে—হ্যাঁ, তিনি কি বলছিলেন আমার লেখা নিশ্চয়ই পড়েছেন ?

বললুম—পড়েন নি ?—কলকাতার কে নেই যে পড়েনি ?—তোমার নাম বাঙালী মাত্রই জানে।—সেদিন ট্রামে যাচ্ছি এক ভদ্রলোক—

চুপ-বলে' সজল নীরব হোল!—দেখলুম মিস্ রায়ের সঙ্গে আসছেন, মিস্ অলকা মিত্তির!

অলকা মিত্তির কাছে আসতেই আমি এগিয়ে গেলাম—বললুম—এই মিস্ মিট্র। আপনি যাকে খুঁজছিলেন—এই যে তিনি এসেছেন!—আসুন, আপনার সঙ্গে introduce করে' দিই!—এই ইনি হচ্ছেন, আমাদের বন্ধু আধুনিক যুগের শ্রেষ্ঠ সাহিত্যিক শ্রী সজল সেন!—

তারপর সজলের দিকে ফিরে বললুম—ইনি হচ্ছেন ব্যারিষ্টার মিটারের মেয়ে মিস্ অলকা মিত্র!—সম্প্রতি ইনি বি, এ দিয়েছেন—ফিলজফিতে অনার্স এবং ম্যাট্রিক Scholarship holder!

দু'জনে আধুনিক ষ্টাইলে নমস্কার করার পর—আলাপ হোল!—মিস্ রায় বললেন—সজল বাবু, বর দেখিবেন না!—কেমন বউ হোল দেখবেন না ?

—ও হোঃ আপনি—বড় ভুল হয়ে গিয়েছিল! চলুন দেখে আসি! মিস্ রায় সজলকে নিয়ে Hall এর ভেতরে ঢুকে গেলেন!—আমিও চল্লুম পেছন পেছন!—মাঝে মাঝে অলকা মিত্রার সঙ্গে সজল কথা কইছিল!—ছোট টেবিলের ওপর মিস্ রায়ের পুতুলের বাক্স ছিল—মিস্ রায় সজলকে ডেকে বললেন—দেখুন সজল বাবু, এই হচ্ছে বর;—কি বলেন দেখতে ভাল না ?—নিউ মার্কেট থেকে দু'টাকা দিয়ে ক্রিষ্টমাসের সময় কেনা—ভাল দেখতে হবে না ?—আর কা'র সঙ্গে জানেন ত ?—লতির পুতুল মেরীর সঙ্গে!—দেখুন কেমন দেখতে—বরটা ঠিক আপনার মত আর বউটা কা'র মত বলুন দেখি ? ঠিক অলকার মত!…

অলকা লজ্জায় বেগুনি হ'য়ে উঠলো! মিস্ রায় বলে' উঠলেন—চলুন—আপনারা গল্প টল্প করুনগে যান—আমার একটা কাজ আছে-যাই!…

মিস্ রায় চলে' গেলেন;…আমিও আর সজলদের বাধা দেব না বলে' বললুম সজল আমি যাই একটু পরেই আসছি!…

সজল উত্তর দিলে আচ্ছা!…

উঠে এলুম; হল্ ঘরের পাশ দিয়ে উঠে আসছি। পাশের একটা অন্ধকার ঘর থেকে আমায় ডাকলেন, মিস্ রায়!…

কি ব্যাপার!…মিস্ রায় বললেন—সজল বাবুকে ঠকাবার কি করছেন?…আমি বললুম—সেত ঠিক আছে!…অলকাকে সব বলা আছে!…যখন সজল অলকাকে প্রেম নিবেদন করবে—অলকা অমনি সুকুমার হয়ে যাবে!…সজলও ভ্যাবা-গঙ্গারাম!!!

মিস্ রায় বললেন—আর একটা প্ল্যান্ করলে হয়না ?… সজল বাবুত ভুত আর ভগবান মানেন না—আজকে ওঁকে ভয় দেখালে হয় না ? আসুন না এই ঘরটায় কিংবা ওপরে কোনও ঘরে এই কাণ্ড করা যাবে!…

বললুম—এখন কি ক'রে হয়—আপনার তো এখন বেজায় কাজ।—আপনার ছেলের বিয়ে আর আপনি কাজ ছেড়ে আনন্দ করতে যাবেন ?

—না না এখন বলছি না—লোক টোক্ হাল্কা হ'য়ে যাক্—তারপর করা যাবে!

বললুম—বেশ!…

* * *

খাবার সময়ে দেখি সজল বাবু, অলকারূপী সুকুমার একসঙ্গে পাশাপাশি বসেছে;—

মিস্ রায় আমার দিকে চোখ দিলেন—আমিও উত্তর দিলাম! অন্য কোনও কথায় মন না দিয়ে শুনতে লাগিলাম—ওদের দু'জনের কথাবার্ত্তা।

অলকা বলছিল—আপনার গল্পগুলো আমার চমৎকার লাগে কেমন একটা সচ্ছল সরল ভাব···

সজল বিনয় জানিয়ে বললে—সকলেই ওই কথা বলে। আমি কিন্তু কিসে বড় বুঝতে পারি না—যাক্ পাঠক-পাঠিকাদের ভাল লাগলেই ভাল।

অলকা নাছোড়বান্দা! বললে—দেখুন সজল বাবু, আপনার 'পুষ্পপাত্রে' সেই 'কাকজ্যোৎস্না' গল্পটা আমার এমন ভাল লেগেছিল কি বলব! ভারী চমৎকার;—হোষ্টেলের সমস্ত মেয়েকে ডেকে ডেকে সেই গল্পটা পড়িয়েছি!···দেখলুম, সকলেই আপনার গল্প পড়েছে আর যা'রা না পড়েছে তা'রাও অন্ততঃ নামটা শুনেছে!···

সজল কথাগুলো শুনে পরিতৃপ্ত হোল—কিন্তু সে ভাব না প্রকাশ ক'রে একটু হেসে জবাব দিলে, হ্যাঁ সব কাগজেই লিখি কিনা···সম্পাদকরা বাড়ী এসে ধন্না দেন—না দিয়ে পারি না তাই নাম জানাটা স্বাভাবিক!···

[illegible] তখন বললে—আচ্ছা সজল বাবু—শুনেছি ত' মাসিক পত্রিকায় লিখলে টাকা পাওয়া যায়···আপনিও

সজল বললে···আর বলবেন না। আমাদের দেশের সাহিত্যের দুরবস্থা!···একে'ত পাঠকই নেই তা'র উপর ভাল লেখকও নেই!···কতকগুলো পুরোণো সাহিত্যিক আছে তা'রা কেবল তরুণদের দেখে নাক সিঁটকোবে—তা'দের কাগজে আমাদের গল্প ছাপায় নাত'!···আমরা তাই নিজেদের কাগজ করেছি···এখন আমরা তা'তে স্বাধীন মত প্রচার কর্চ্ছি! ইয়োরোপে কত কাগজ আর কত লেখক আর পাঠকের ত' অভাই-ই নেই!···সেখানে প্রত্যেক লেখার জন্যে পয়সা দিতে হয়···কিন্তু এখানে···গল্প ছাপাবার জন্যে ঝুনোঝুনি—টাকা দেওয়াত'দূরের কথা!

অলকা বললে—প্রায়ই আপনার নাম দেখতে পাই খবরের কাগজে···হয়ত আপনি কোনও তেলের বহুল প্রশংসা করছেন তাই তুলে দিয়েছে···আচ্ছা, ওসব তেল কি আপনারা সত্যি সত্যি মেখে প্রশংসাপত্র লেখেন—না অমনি টাকা ছায়!··

সজল বললে···সবরকমই হয়!···যেমন 'লক্ষ্মীবিলাস তেলে'র জন্যে সেদিন এক প্রশংসা পত্র লিখেছিলুম—ওটা সত্যিই খাঁটি—আমি রোজ ওই তেলই মাখি!···

অলকা তখন অন্য কথা আরম্ভ করলে!···আমি আরও মনোযোগ দিয়ে শুনতে লাগলুম! মিস্ রায়ও মন দিয়ে শুনছিলেন···তা'কে একবার চোখ টিপে দিলাম—তিনিও উত্তর দিলেন চোখ টিপে।

অলকা বললে—আচ্ছা সজলবাবু, আজকাল কিছু লিখছেন নাকি?···

সজল বললে—হ্যাঁ অনেকগুলো লিখছি···চারটে গল্প!···সেদিন এক পত্রিকার সম্পাদক একটা নভেল লিখে দেবার জন্যে অনুরোধ ক'রে পাঠিয়েছেন!···প্লটটা করে ফেলেছি—লিখতে শীঘ্র আরম্ভ করব;—নায়িকার নাম নিয়ে আটকে যাচ্ছে···কি নাম দিই বলুন দিকিন?···বেশ একটা আধুনিক নাম দিতে হবে!···

অলকা বললে—দীপ্তি—তৃপ্তি, উৎপলা এই সব নাম দিন!

সজল কিছুক্ষণ কিছু বললে না তারপর অলকার দিকে চেয়ে মিনতির সুরে বললে—আচ্ছা আপনার যদি কিছু আপত্তি না থাকে···তা' হ'লে···

—বলে' ফেলুন না আপত্তি আমার কিছু নেই—

—তা'হলে···'অলকা' নাম দিলে কেমন হয়!

অলকা বললে—তাতে আর এত সঙ্কুচিত হচ্ছেন কেন?···আমি ছাড়া কত অলকাই আছে···ওতে আমার কিছু আপত্তি নেই!···যদি আমার নামটা আপনার এতই ভাললেগে থাকে তা'তে আমি নিজেকে ধন্য মনে করি!···আচ্ছা সত্যি সত্যিই কি আমার নামটা আপনার এতটা পছন্দ হয়েছে?

সজলের চোখ দেখি সত্যিই সজল হ'য়ে উঠল!···খানিক পরে বললে—সত্যি আমার অলকা নামটা খুব ভাল লাগে···বোধ হয় আপনার ওই নাম ব'লে···। অলকাও যেন খুব moved হয়েছে এই রকম ভাব দেখালে···অনেকক্ষণ দুজনেই চুপ!

## তিন

খাওয়া-দাওয়ার পরে মিস্ রায় এক ফাঁকে অলকার কানে কানে একটা কথা ব'লে এলেন!···

আমি ও মিস্ রায় দোতলার কোণের দিকের একটা ঘরের খাটের নীচে গিয়ে অন্ধকারে আশ্রয় নিলাম···মশা ভন্ ভন্ করছিল···ড্যাম্প্ জায়গা, কিন্তু তবু

একটা মজা করবার জন্যে বেশ একটা আনন্দ হচ্ছিল !… মিস্ রায় একেবারে আমার পাশেই ছিলেন…আমার মুখের কাছে তা'র গরম নিশ্বাস অনুভব করছিলাম !… আস্তে আস্তে কথা কইছিলাম !…আলো জ্বালা ছিল না… অন্ধকারে তার গায়ে হাত দিয়ে ডাকতে হচ্ছিল…পাছে কথা কইলে কেউ জানতে পারে…

খানিক পরে অলকা ও সজল মিস্ রায়ের ব্যবস্থামত সেই ঘরে এসে পড়লেন—অলকা বললে—আসুন সজল বাবু, এইখানে একটু বসা যাক্…ঘুরে ঘুরে পা ব্যথা হ'য়ে গ্যাছে…কি বলেন !

সজল বললে—কিন্তু যে রকম অন্ধকার !…আলোটা জ্বালুন না…

অলকা দেওয়ালের গায়ে হাত দিয়ে দিয়ে সুইচটা আবিষ্কার করে' অন্ করে' দিলে ! সজল ও অলকা দুজনেই খাটের ওপর এসে বসল !…

অলকা বললে—দেখুন সজলবাবু, আপনার সেই কি একটা গল্প হ্যাঁ "প্রতিবেশীনী" । সেই গল্পটার নায়িকা রেবা যেখানে নায়কের সঙ্গে অন্ধকার ঘরে কথা কইছে, সেই খানটা ঠিক এই জায়গাটার মত !…শুধু আলোটা নিবিয়ে দিলেই হয়…

সজল—যদি আপত্তি না করেন, তা'হলে আমার কাছে একটা অসম্পূর্ণ গল্প আছে সেটা এখন পড়তে পারি !… এটা 'তরুণ লিপি'তে পাঠিয়ে দেব…

অলকা খুব আগ্রহ দেখিয়ে বললে—পড়ুন না…কিছু আপত্তি নেই—আপনার গল্প আমি যত পারি ততই পড়ব …সবই নতুন !…

সজল বললে—তবে শুনুন—গল্পটার নাম—

নগ্ন-কামনার হোমানলে—

অসীত আর পলাতকা…

প্রেসিডেন্সী আর বেথুন কলেজ !

দু'জনের আলাপ প্রথম কেমন করে হোল…সে খবর ওই দুজন ছাড়া আর একজন জানত তা'র নাম মীরা !… হীল উঁচু জুতো পরে' পলাতকা যখন বেথুনের বাসে উঠত—অসীত জানলার ফাঁক দিয়ে তা'র দিকে একদৃষ্টে তাকত চেয়ে…সমস্ত অঙ্গ তা'র উদ্বেলিত হ'য়ে যে অতৃপ্ত আশঙ্কার সৃষ্টি করত…তা'কে দূর করবার মত শক্তি অসীতের ছিল না একচুল !…একটা উদাম দুর্বার বাসনা নিয়ে অসীত বিছানায় পাশবালিশ জড়িয়ে পড়ত শুয়ে !… প্রতি অঙ্গে লাগত তখন তা'র দহনের শিহরণ…

অলকা ব'লে উঠল—বাঃ বাঃ, আপনার বেশ কল্পনার ভাবা…চমৎকার ! এমন অর্দ্ধেক পড়িয়ে রস মাটি করবেন না…সবটা লেখা হ'য়ে গেলে—পাঠিয়ে দেবেন তখন পড়ব !…উঃ, চোখে বড় আলোটা লাগছে—নিবিয়ে দিই কি বলেন !…

অলকা সুইচ অফ্ করে' দিয়ে এসে…বললে কই সজলবাবু, আপনাকে দেখতে পাচ্ছি না ত…

সজল বললে—এই যে আসুন না আমার হাত ধরুন !

আমি নীচে বসে মিস্ রায়ের পা টিপে দিলাম…মিস্ রায় বললেন…চুপ !

অলকা ব'লে উঠল…ওকি সজলবাবু হাত অত জোরে টিপ্‌বেন না…লাগে ; ছাড়ুন !…আচ্ছা সজলবাবু আপনি কখনও কোনও মেয়েকে…

সজল বললে—অলকা কিছু মনে কোরনা তোমাকেই আমি ভালবেসেছি…প্রেমে পড়েছি…জীবনে এই প্রথম… আমাকে মাপ কর অলকা…আমি যদি কিছু অন্যায় ক'রে থাকি…আমাকে বিমুখ কোরনা অলকা…তোমার সঙ্গে সত্যি প্রেমে…

অলকা বললে—কিন্তু সজলবাবু আপনিত' প্রেম মানেন না…হঠাৎ আমার প্রেমে পড়ে গেলেন ?…

সজল বলে উঠলো…অলকা আমাকে প্রাণে মেরো না…আমি সত্যি বলছি, তোমাকে ভালবসেছি…

অলকা বললে—কিন্তু আপনি ত বলেন, শুনেছি যে আপনি প্রেম মানেন না—প্রেম নাকি মিথ্যে !… দেহের কামনা ছাড়া অন্য কোনও কামনা নাকি নর আর নারীর মধ্যে আসতে পারে না…আমি ত' সেই জন্যেই এতক্ষণ চুপ করে' ছিলুম…নইলে—সত্য বল্‌তে কী…

সজল বিজয়ীর মত বলে' উঠল…সত্যি বলছ ? সত্যি বলছ অলকা ?…কিন্তু আমরা প্রেম মানিনা। ওটা শুধু একটা কথার কথা…শুধু আমরা সাহিত্যে একটা novelty আনতে চাই বলে'—আর শিশুর

জন্যে না—সত্যি আমাদেরো মনে প্রেমে পড়বার ইচ্ছে প্রবল !…খুব প্রবল !…সত্যি অলকা তুমি আমাকে…

নীচে বসে' আমি হেসে মরে যাচ্ছিলাম…মিস্ রায় আস্তে আস্তে আমাকে বললেন—খাটটা উঁচু করে' তুলুন !

তুললুম…ওদিকে মিস্ রায়ও দু'হাতে উঁচু ক'রে ধরলেন—

সজল হঠাৎ চমকে উঠল—ওকি অলকা…কি হোল খাট নড়ে কেন ?…কই তুমি—এঃ কী অন্ধকার… আলোটা জ্বালো… অলকা…কই !

অলকা ভাণ করে' ভয় পেয়ে বলে' উঠল—সজল বাবু, পালিয়ে চলুন আমি আগেই শুনেছিলাম, এ ঘরে নাকি ভূত…

সজল লাফিয়ে উঠল। বললে…তাই নাকি ভূত ? আলোটা জ্বালো অলকা…ভূত ভূত…ঘাড় মট্‌কাবে… শীগ্যির জ্বালো…

অলকা বললে—আমায় ধরুন সজল বাবু—আমার মাথায় কে চাঁটি মারলে—উঃ, ওকি পালিয়ে যাচ্ছেন— উঃ বাপ্‌রে— কি ভূত ? মামদো ভূত নিশ্চয় !—

সজল লাফিয়ে পালিয়ে যেতেই দেয়ালে মাথা ঠুকে গ্যালো—রক্ত পড়তে লাগলো—চেঁচিয়ে বললে— অলকা আলোটা জ্বাল' অলকা—তুমি এত বিশ্বাস ঘাতক ! —উঃ রক্ত পড়ছে উঃ—

অলকা বললে—আমার ভয় করছে, সজল বাবু— আমার মাথায় কে মারছে যেন—সজল বাবু—ওকি ! আপনি কোথায় ?

সজল বলে' উঠল—আর কোথায় !—অলকা আজ বেঘোরে প্রাণ হারাতে হোল। মাথায় ভীষণ লেগেছে —হা ভগবান !—ভগবান রক্ষা কর !—অলকা ভগবানকে ডাক !

অলকা বললে—কিন্তু আপনি যে ভূত ভগবান মানেন না সজল বাবু !—

সজল বললে—এবার থেকে মানব—অলকা—আমার নাম তরুণ দল থেকে কেটে দেব—আমার সেই পুরাণ নামই থাকবে,—আমি আর সজল সেন নই আমি পুঁটুরাম ! পুঁটুরাম সেন নামেই গল্প ছাপাব—উঃ বাপ্ ! —অলকা—একবারটি আলোটি জ্বালো—আমি ভূত মানব —ভগবান মানব !

নীচে থেকে আমরা উঠে এসে সুইচ টিপে দিলুম— আলো জ্বলে উঠলো !—সজল সকলের দিকে চেয়ে ভ্যাবাচেকা মেরে গ্যালো—অলকা তখন অলকা নেই সুকুমার হ'য়ে গ্যাছে !

সজল বললে—ওকি—অলকা ?

সুকুমার বলে' উঠলো অলকা নেই তা'র বদলে আমি সুকুমার !—পুঁটুরাম তখন একেবারে।—'থ'

# কালো মেঘ

শ্রীশম্ভুচন্দ্র সেন গুপ্ত

ওগো কালো মেঘ, তুমি কি আমার
প্রিয়ার চোখের কাজল হরি'
মমতা মেদুর-মাধুরী বুলালে
তৃষাতুর এই নয়ন ভরি ?
ভুলাতে বিগত সোণালী স্বপন—
মধু-যামিনীর স্মৃতির বেদন,
নিয়েছ কি সাজ প্রিয়ার মতন
পরেছ কি তার নীলাম্বরী ?

এলায়ে দিলে কি শিথিল কবরী
চির-বিরহীর বুকের 'পরে ?
হারানো সুখের বিজুরী চমকে
শিহরিয়া উঠি আবেগ ভরে।
উতলা পবন উদাসী হিয়ায়
আনিছে আদুরী ললিতা-প্রিয়ায়,
বধূর তনুর ভাসিছে সুবাস
তব সাথে, মেঘ, আকাশ ভ'রে' !

—

# রায়বেশে

শ্রীকুমুদ রঞ্জন মল্লিক বি-এ

প্রবন্ধ

যখন সহরবাসী 'প্যাভলোভা', 'উদয়শঙ্কর' প্রভৃতির নৃত্যে বিভোর, তখন আমাদের পল্লীগ্রামে পুরাতন চির-নূতন রায়বেশে নৃত্যের নূতন হিল্লোল তুলিয়াছেন আমাদের বন্ধুবর সাহিত্যিক শ্রীযুক্ত গুরুসদয় দত্ত আই, সি, এস্। এই নৃত্য বহুদিন অনাদৃত অবস্থায় আত্মগোপন করিয়াছিল সমাজের নিম্নশ্রেণীর মধ্যে। বিবাহের শোভাযাত্রার সঙ্গে রায়বেশে দলের নৃত্য এখনো প্রচলিত আছে, কিন্তু এই রায়বেশে দলই যে আমাদের রণদুর্দ্ধর্ষ বাঙ্গালী বীরের বংশধর তাহা আমরা এতদিন জানিতে পারি নাই। গুরুসদয় লিখিয়াছেন, "কিন্তু ইহা এই পতিত বাঙ্গালী সমাজের একটা পরম আশ্চর্য্য সৌভাগ্যের কথা যে, উপবাসে নিরন্নোদর, শিক্ষার আলোক হইতে বঞ্চিত ও অস্পৃশ্যতার অন্ধ অবজ্ঞায় উপেক্ষিত হওয়া সত্ত্বেও, ইহাদের আত্মার বীরোচিত তেজ ও আনন্দ ইহারা এখনো হারায় নাই; এবং তাহারা এই মহাসম্পদগুলি হারায় নাই বলিয়াই এখনো বাঙ্গালী হয়ত অতীতের আত্মঘাতী ভুল সংশোধন করিয়া ইহাদিগকে ইহাদের উপযুক্ত আদর ও স্নেহ দান করিয়া ইহাদের অন্নসংস্থান ও উপযুক্ত শিক্ষার ব্যবস্থা করিবে, ইহাদিগকে বীরোচিত-প্রকৃতির শিক্ষকের পদে বরণ করিয়া লইবে, এবং ইহাদিগের নিকট হইতে আমাদের অতীত যুগের এই সকল উদ্দীপনাময় অমূল্য সামরিক নৃত্যকলা ও ব্যায়াম-ক্রীড়া শিক্ষা করিয়া জাতীয় জীবনে আবার শক্তি, সাহস ও আনন্দের সহজ ও জীবন্ত ধারার উৎস জাগাইয়া তুলিতে পারিবে, এই আশা আমি করি। এই যে, আজ আমাদেরই অতি আপন রায়বেশে যোদ্ধাদের সঙ্গে আমাদের বহুযুগের পর নূতন করিয়া আবার পরিচয় হইল, তাহার ফলে যেন সেই উদ্বোধন ও সেই প্রচেষ্টা আমাদের 'শিক্ষিত', 'সম্ভ্রান্ত' ও 'ভদ্র' সমাজের হয়—এই আমার প্রাণের আশা ও প্রার্থনা। 'রাইবিশে' নামে প্রচ্ছন্ন থাকিয়াও আজ সেই অতীত যুগের গৌরবময় বাংলার বীরসন্তান 'রায়বেশে' যোদ্ধাদের বীর বংশধরগণ আমাদিগকে আবার বীর প্রকৃতিতে নূতন করিয়া দীক্ষিত করুক ও বীরের প্রকৃত মর্য্যাদা দেখাইতে আমাদিগকে শিক্ষিত করুক।.... বাঙ্গালী যেন বাংলার পল্লীতে শত উদয়শঙ্করের শিক্ষাগুরু স্থানীয় ভারতীয় আদিম বিশুদ্ধ তাণ্ডব নৃত্যকলার যে জীবন্ত মূর্ত্তরূপ আজ কাঙ্গাল বেশে বাংলার পথে পথে বেড়াইতেছে, তাহাকে চিনিয়া লইতে পারে এবং তাহার প্রকৃত আদর করে।"

এই বীর নৃত্যের মধ্যে কাল-প্রভাবে বহু ভেজাল জুটিয়াছিল। রায়বেশে 'রাইবিশে' হইয়া খেমটা নাচের হীন অনুকরণ পটু হইয়াছিল। গুরুসদয় এই নৃত্য হইতে খাঁটী বীর নৃত্য আবিষ্কার করিয়াছেন। বীরভূমের 'গোয়ালিয়া'র যে রায়বেশে সেনা কলিঙ্গ জয় করিয়াছিল, যাহারা মানসিংহের সময়ের অজেয় বীর বলিয়া খ্যাত ছিল, তাহাদেরি বংশধরগণের নৃত্যকে খাটি রায়বেশে নৃত্য বলিয়া প্রচার করিয়াছেন। আমাদের এই নৃত্য দেখিবার সৌভাগ্য হইয়াছিল। সত্যই "এমন পুরুষোচিত নৃত্য দুর্লভ" আমিও এই নৃত্য দেখিয়া বিমুগ্ধ হইয়াছিলাম। কি বিচিত্র লীলাময় অঙ্গ চালনা, কি লীলাময় ক্ষিপ্র লঘু গতি!

এই রায়বেশেগণ সত্যই যেন রসকলার সাধক, শত অবজ্ঞা অনাদরের মধ্যে ইহারা সেই প্রাচীন নৃত্যকে আপন করিয়া রাখিয়াছে। গুরুসদয়ের সোণার কাঠির স্পর্শে আজ মৌন মূক অনাদি অতীতের মুখে বাণী ফুটিয়াছে। এই রায়বেশে নৃত্য প্রচলনের জন্য গুরুসদয় অক্লান্ত পরিশ্রম ও অকুণ্ঠ অর্থব্যয় করিতেছেন; তাঁহার ন্যায় দরদী হৃদয় বাংলার গৌরব। সৌভাগ্যক্রমে তিনি কতকগুলি সুযোগ্য সহযোগী পাইয়াছেন—বীরভূম ডিষ্ট্রিক্ট-বোর্ডের চেয়ারম্যান শ্রীযুক্ত রায় অবিনাশচন্দ্র বন্দ্যোপাধ্যায় বাহাদুর সি, আই, ই, শ্রীযুক্ত রায় নির্ম্মলশিব বন্দ্যোপাধ্যায়

বাহাদুর, শ্রীযুক্ত শিবরতন মিত্র এবং স্থানীয় নিজ Lees ক্লাবের উৎসাহী সভ্যগণ।

লাভপুর, সুলতানপুর, নলহাটী প্রভৃতি স্থানগুলিতে রায়বেশে নৃত্য ও ব্যায়ামের প্রচলন হইয়াছে, উহা দেখিবার জিনিষ। দেশের ছেলেরা এমন সুন্দর স্বদেশী সহজ সরল নৃত্য ও ব্যায়াম যে কেন এতদিন শিখে নাই, ইহাই আশ্চর্য্য মনে হয়। এই নৃত্য সম্বন্ধে গুরুসদয় বঙ্গলক্ষ্মীতে ধারাবাহিক যে সুন্দর প্রবন্ধগুলি লিখিতেছেন, তাহা প্রত্যেক বঙ্গবাসীরই পাঠ করা উচিত। এ নৃত্য সম্বন্ধে কেন যথেষ্ট আলোচনা হইতেছে না দেখিয়া দুঃখ হয়। অদ্য আমি গুরুসদয়ের রচিত কবিতাটী উদ্ধৃত করিতেছি এবং যদি পাঠক-পাঠিকাগণের অনুমতি পাই এ নৃত্য সম্বন্ধে বারান্তরে আলোচনা করিবার ইচ্ছা রহিল।

## রায়বেশের পরিচয়

"বাঙ্গালী যোদ্ধার কি স্বরূপ দেখায়
তার সাক্ষাৎ মূর্ত্তি যদি দেখবি ত আয়।
'বোরো বোদুর'র ও অজন্তার গুহা হতে
যেন উঠে এসেছে লোক বাংলার পথে!
বহু দীর্ঘ শতাব্দীর অবজ্ঞা সয়ে
পথে ভ্রমে বীরের দল কাঙ্গাল হয়ে।
তবু ভোলে না অতীতের গৌরব ধারা
নাচে বীরের নৃত্য—হয়ে আত্মহারা।
পদ দলিত লাঞ্ছিত নির্য্যাতিত
থাকে নিরন্নোদর—রাখে বক্ষ স্ফীত।
পায়ে বাজল নুপুর, বুকে অসীম সাহস,
পেটে অন্নের ক্ষুধা, মুখে নৃত্যের হরষ।—
মুহুঃ হুঙ্কার রবে ভীতি জাগায় মনে,
তেজো দীপ্ত স্ফুলিঙ্গ—ঝলক নয়নে,—
বেড়া পাকের চাকে কভু দ্রুত ঘুরে,
বেগে দাপট মেরে, কভু শূন্যে উড়ে;—
কভু ব্যাঘ্র রূপে পড়ে ভূমিতলে,
কভু লম্ফে কাঁপায় ক্ষিতি সিংহের বলে।
মহা দেবের মূর্ত্তি কালের ভস্মে ঢেকে;—
খেলে তাণ্ডব নৃত্য গায়ে ধূলি মেখে,
রণ ভল্লবিহীন হাতে মুষ্টি পেকে'
রণ ভল্ল বিক্ষেপ রীতি বেড়ায় এঁকে।
কবে আস্‌বে সে দিন—ভাবে থেকে থেকে
যেদিন চিন্‌বে স্বদেশবাসী আমরা যে কে?

গুরুসদয় সত্যই গাহিয়াছেন—

"রণ নৃত্য কলার তেজোদ্দীপক ধারা
যারা বুঝবে এদের কাছে বুঝুক তারা।
রণ বীরের ক্রীড়ার তেজোস্ফূটক ধারা।
যারা শিখবে এদের কাছে শিখুক তারা।"

# পাথেয় উপন্যাস

শ্রীপ্রভাবতী দেবী সরস্বতী

২০ (পূর্ব্ব প্রকাশিতের পর)

সন্ধ্যা করিতে বসিয়া মনীষার চিত্ত আজ চঞ্চল হইয়া উঠিতেছিল, সে কিছুতেই মন-সংযোগ করিতে পারিতেছিল না।

কোনমতে সন্ধ্যা শেষ করিয়া সে খোলা জানালার কাছে দাঁড়াইল।

নীচে রাজপথে লোকজন, গাড়ী মোটর যাতায়াত করিতেছে, বিদ্যুতালোকে পথ উজ্জ্বল হইয়া উঠিয়াছে সেদিকে তাহার দৃষ্টি নাই। নীলাকাশের এককোণে যেখানে পঞ্চমীর ক্ষীণ চাঁদখানা জড়সড় ভাবে ভাসিয়া উঠিয়া ক্ষীণ আলো ছড়াইয়া দিতেছিল সে সেইদিকে চাহিয়া রহিল। সন্ধ্যার স্নিগ্ধ শীতল বাতাস ঝরঝর করিয়া বহিয়া আসিয়া তাহার সমস্ত গায়ে লাগিতেছিল, মাথার রুক্ষ অবিন্যস্ত চুলগুলাকে আরও এলোমেলো করিয়া দিতেছিল।

মনীষা ভাবিতেছিল, তাহার পিতা মাতার কথা। মা বহুকাল পরে হঠাৎ সেদিন এ বাড়ীতে কেন যে পদার্পণ করিয়াছিলেন তাহা সে তখন বুঝিতে না পারিলেও—তিনি যে কোনও উদ্দেশ্য লইয়া আসিয়াছিলেন তাহা ঠিকই বুঝিয়াছিল এবং সেই উদ্দেশ্যটা যে কি তাহা ভাবিয়া উৎকণ্ঠিতাও হইয়াছিল বড় কম নয়।

প্রথমেই বিলাসিনী মায়ের বাহ্য সৌন্দর্য্য তাঁহার চোখে পড়িয়াছিল এবং সে বড় কুণ্ঠিতা হইয়াছিল। মাও এই ব্রহ্মচারিণী কন্যার পাশে অত বিলাসিতা লইয়া দাঁড়াইতে সঙ্কোচবোধ করিতেছিলেন এবং সেই জন্যই তাড়াতাড়ি জুতা খুলিয়া কাপড়খানা সাধারণভাবে পরিয়াছিলেন, মুখের রং গুলাও চট করিয়া মুছিয়া ফেলিলেও সম্পূর্ণ যায় নাই।

যাহাই হোক—মায়ের উদ্দেশ্য বুঝিতে তাহার কিছুমাত্র বিলম্ব হয় নাই। মা তাহার পাগলামি এই নারী-প্রতিষ্ঠানের অনেক নিন্দা করিয়াছিলেন, যত সব নীচ মেয়েদের সংস্রবে আসার জন্য তাহাকে তিরস্কারও করিয়াছিলেন এবং অজস্র চেখের জলও ফেলিয়াছিলেন।

মনীষা অসহায়ভাবে বলিয়াছিল, "কিছুই করব না তবে বিধবার জীবন কি ভাবে কাটবে মা তার একটা উপায় ঠিক করে দাও, একটা পথ দেখাও।"

মা রাগ করিয়া বলিয়াছিলেন, "পথ লোকে দেখাবে কি? অনেক সময় নিজেই দেখে নিতে হয়, নিজেকে এই যে প্রবঞ্চনা করছিস মনীষা,—নিজেকে ঠকাচ্ছিস্, পরকে ঠকাচ্ছিস এর ফল কি বল দেখি? জোর করে বললেই কি হয়—আমি বিধবা, আমার কামনা বাসনার ধ্বংস হয়ে গেছে? জোর করে একখানা থান পরলেই কি মনটাকে পবিত্র রাখা যায়? তা যদি হতো—তবে আজ নিজেকে ব্যর্থ মনে করে কাজ খুঁজে বেড়াতিস্ নে, মনকে মিথ্যে প্রবোধ দিতে চাইতিস্ নে।"

মনীষার মুখখানা শবের মতই বিবর্ণ হইয়া উঠিয়াছিল; সেই বিবর্ণ মলিন মুখখানা মায়ের প্রাণে বড় বেশী রকম আঘাতই বুঝি দিয়াছিল। তাই শেষটায় তাহার মাথা নিজের বুকের মধ্যে টানিয়া আনিয়া স্নেহভরে রুক্ষ এলোমেলো চুলগুলা সাজাইয়া দিতে দিতে স্নেহ কোমল কণ্ঠে বলিয়াছিলেন, "আমার কথা শুনে চল্ মনীষা, মিথ্যে এমন করে নিজেকে বঞ্চনা করিসনে অন্তরের বৃত্তিগুলোকে চেপে পিষে ফেলে শুকিয়ে যাস্ নে। নারীর মনের শ্রেষ্ঠ কামনা মা হওয়া, এ ভাব তাদের মনে এতটুকু বেলা হতে জেগে ওঠে, তাই না তারা এতটুকু বেলা হতে খেলাঘরে সংসার পাতায়, পুতুলের মা হয়। সত্যি করে বল দেখি মনীষা, তোর মনের অন্তরালে এখনও এই বাসনা কি লুকিয়ে

নেই? তুই কার চোখে ধূলো দিতে চাচ্ছিস্ বল দেখি;—আমি যে তোর মা আমায় ভুলিয়ে দেওয়া কি বড় সহজ? আমি তো বুঝছি, তোর অন্তরের সেই কামনাকে ধ্বংস করবার জন্যেই তুই নিয়ত কাজ খুঁজে বেড়াচ্ছিস, কাজের চাপ দিয়ে তুই তোর কামনা-বাসনা বৃত্তিগুলোকে গুঁড়িয়ে ফেলতে চাস্। কিন্তু না, আমি তোকে এমন করে ধ্বংস হতে দেব না। কেন না আমি তোর মা; তোর এতটুকু বয়সে যেমন ইষ্ট চিন্তাই করে এসেছি, এখনও তেমনই করি বলে তোর জীবনটাকে আমি শান্তিতে ভরিয়ে তুলব। সংসার এখনও তোর মায়া ছাড়ে নি, তুই তার ডাক এড়িয়ে যাচ্ছিস্ কি করে বল দেখি?"

মা সে দিন যে কথাগুলা বলিয়া গিয়াছিলেন সময়ে অসময়ে সেই কথাই তাহার মনে পড়িতেছিল, সে এসব কথা ভুলিবার জন্য প্রাণপণ চেষ্টা করিতেছিল, আরও বেশী করিয়া কাজ করিতেছিল।

পিতা মাতার মনের ভাব সন্তানের বুঝিতে বিলম্ব হয় না। বাল্য হইতে রতিনাথের নিকটে আসিয়া সে পাপপুণ্য, ভালমন্দ বিবেচনা করিতে শিখিয়াছিল। সেই জন্যই পিতামাতার আচরণ তাহার নিকট বড় বিসদৃশ্য বলিয়া মনে হইত। সে প্রাণান্তেও পিতামাতার কথা তুলিত না, পিতামাতার অবাধ বিলাসিতা তাহাকে বড় পীড়া দিত বলিয়াই সে তাঁহারা লইয়া যাইতে চাহিলেও ভবানীপুরে যাইত না।

পিতার সহিত রতিনাথের দেখা হইয়াছিল, তিনি আবার কি বলিয়া গেলেন জানিবার জন্য তাহার উৎকণ্ঠা বাড়িয়া উঠিয়াছিল। সে বেশ জানিতেছিল, রতিনাথের শিরঃপীড়া তাহার পিতার সহিত দেখা করার ফলে হইয়াছে। নিদারুণ আঘাত হঠাৎ না পাইলে তাঁহার এরূপ শিরঃপীড়া হয় না।

খানিক চুপ করিয়া থাকিয়া সে আবার যখন রতিনাথের নিকটে ফিরিয়া আসিল, তখনও তিনি চুপ করিয়া চোখের উপর হাতখানা আড়াআড়ি ভাবে রাখিয়া শুইয়া পড়িয়াছিলেন। তিনি নিদ্রামগ্ন অথবা জাগ্রত তাঁহার ভাব দেখিয়া কিছুই বুঝা যাইতেছিল না। মনীষা নিঃশব্দে আসিয়া তাঁহার পার্শ্বে খানিক দাঁড়াইয়া থাকিয়া তেমনই নিঃশব্দে ফিরিবার উপক্রম করিল।

রতিনাথ চোখের উপর হইতে হাত নামাইলেন "কে, মণি, সন্ধ্যাহ্নিক হয়ে গেছে?"

ফিরিয়া দাঁড়াইয়া মনীষা বলিল, "হ্যাঁ বাবা, এই হল।"

"আমার মাথায় একটু হাত বুলিয়ে দাও না মা, বড় দপ্ দপ্ করছে।"

মনীষা তাঁহার মাথার কাছে বসিয়া মাথায় হাত বুলাইয়া দিতে দিতে বলিল, "বাবা কি বলছিলেন বললেন,—"

রতিনাথ তাহার হাতখানা কপালে জোর করিয়া চাপিয়া ধরিলেন, খানিক নির্ব্বাকে থাকিয়া হাতখানা ছাড়িয়া দিয়া একটা নিঃশ্বাস ফেলিয়া বলিলেন, "হ্যাঁ, অনেক কথাই হয়েছে; তিনি যে আমার পরে বেশ একটু রাগও করেছেন তাও আমি বুঝেছি। প্রথমটায় আমি তাঁকে একেবারেই শেষ জবাব দিয়ে দিলুম, তারপর তাঁর যুক্তি তর্কে আমারই হার হয়ে গেল।"

উৎকণ্ঠিতা মনীষা বলিল, "কিসের যুক্তি-তর্ক বাবা? তিনি কি বলতে এসেছিলেন?"

রতিনাথ বলিলেন, "তিনি আমায় বুঝিয়ে দিলেন, নিজের স্বার্থের দিকে চেয়ে আমি অপরের কতখানি অনিষ্ট করছি। এখন মা আমি বেশ বুঝতে পারছি—তোমায় এ রকম ভাবে হাত পা বেঁধে একটু একটু করে দগ্ধ করার চেয়ে একেবারে হত্যা করাই ভাল ছিল। আমি যে তোমায় বাঁচিয়ে রেখে তোমার মহৎ উপকার করেছি তা নয়। স্বার্থপরের মত কেবল নিজের দিকটাই দেখে যাচ্ছি, তুমি যে আমার স্বার্থসিদ্ধির মূলে নিজেকে বলি দিয়েছ, তা তো জানি নি মা।"

মনীষা রুদ্ধশ্বাসে তাঁহার কথা শুনিতেছিল, হাঁফাইয়া উঠিয়া বলিল, "আপনি এ সব কি বলছেন বাবা, আপনার স্বার্থসিদ্ধির মূলে আমি নিজেকে বলিদান দিয়েছি—এসব কি কথা? আমি তো আপনার কথা কিছুই বুঝতে পারছিনে।"

শুষ্ক হাসিয়া রতিনাথ বলিলেন, "কল্যাণী তুমি, কি করে বুঝবে মা? আমরা বুঝে ও তুমি অবুঝের মত থাকতে চাও। তোমার বাবা তোমার বিয়ের কথা বলতে এসেছিলেন, আর আমিও তাতে মত দিয়েছি।"

"আমার বিয়ে—বাবা আপনি এ কি বলছেন?"

মনীষা হঠাৎ স্তব্ধ হইয়া গেল।

তাহার হাতখানা দুই হাতে নিজের ললাটের উপর চাপিয়া ধরিয়া শ্রান্তকণ্ঠে রতিনাথ বলিলেন, "সেটা তো অন্যায় নয় মা বরং তাতে ভালই হবে। তোমার বাবা ভেবে নিলেন আমি তোমার বিয়ের কথা একবারও ভাবি নি, কিন্তু তা নয় মণি, আমিও অনেক ভেবেছি। কিন্তু কি জানো—পাছে নিজের স্বার্থে আঘাত লাগে, পাছে তোমায় হারাতে হয় এই ভয়ে সে কথা মুখ ফুটে একটা দিনও বলতে পারি নি। যে দিন তুমি মুখ ফুটে আমায় জিজ্ঞাসা করলে—"বিধবার দিন কি ভাবে কাটে," সেই দিন আমার বুকে একটা ভীষণ আঘাত লাগল, আমি ভাবতে লাগলুম—তাই তো, কি ভাবে তোমার দিন কাটবে। ব্রহ্মচর্য্য পালনের যোগ্য অধিকারী কি সবাই হতে পারে মনীষা? আমি ভুল বুঝেছিলুম, ভেবেছিলুম—কেন পারবে না? সেই ভুল করেই না আমি তোমায় এ পথে আনতে গিয়েছিলুম। আজ বুঝছি—কাউকে কিছুই করানো যায় না, অপাত্রে অমৃতও বিষ হয়ে ওঠে

তিনি দুই হাতের মধ্যে মুখখানা চাপিলেন। মনীষা নীরব, নিশ্চল, নিঃশ্বাস পড়িতেছিল কিনা তাহাও সন্দেহ।

অনেকক্ষণ নীরবে থাকিয়া রতিনাথ মুখ হইতে হাত নামাইলেন, তখন তাঁহার মুখে বেশ স্বাভাবিক ভাব ফিরিয়া আসিয়াছে।

মৃদু হাসিয়া তিনি বলিলেন, "আমার ও সব কথা ধরো না, মা, কি বলতে কি বলি তার ঠিক নেই। যাই হোক, আমি মত দিয়েছি, সঙ্গে সঙ্গে পাত্রের খবরও দিয়েছি। আমাদের শশাঙ্কের মত ছেলে পাওয়া দুষ্কর; আর তার পরে আমার জোরও খাটবে খুব, তাই ভাবছি যদি তোমার বিয়েই দিতে হয়—আর কাউকে দেব না, ওকেই আমার চাই। কি বল মা, সেই কি ভাল হবে না? একবার তার হাতে মেয়ে দিয়েছিলুম, তাকে আপনার করে নিয়েছিলুম, অদৃষ্টে নেই—অমন জামাই আমার সইল না। ভগবানের ইচ্ছা বোধ হয় এই, তোমার দিয়ে আবার আমি তাকে নিজের খুব কাছে পাব। আমি সেই মন করে অফিসে বসেই তাকে পত্র দিয়ে এসেছি, যেন সে পত্র পাঠমাত্র আমার এখানে চলে আসে। যাই হোক—তার মতটা তো একবার নেওয়া চাই। তোমার মা সেদিন এসে নাকি জেনে গেছেন—বিয়ে করতে তোমার মত আছে। আমার এ কথা শুনে বাস্তবিকই একটু কষ্ট হয়েছিল এই ভেবে কে এ কথাটা তুমি আমায় একবার জানাতে পারলে না মা? তারপর নিজেই মনকে প্রবোধ দিলুম এই বলে—আমি কে, পর বই তো নই। যার সঙ্গে এসে আমার সঙ্গে সম্পর্ক পাতিয়ে গিয়েছিলে, সে তো আজ নেই, তবু যেটুকু কর সে আমার সৌভাগ্য। নিজের মাকে বলবে না তো আর কাকে বলবে মা? আর এও সত্যি কথা, এই আবার বিয়ে করাটাকে নিতান্ত নোংরা জিনিস বলেই আমি ভাবতুম আর সেই জন্যেই কোনদিন তোমায় এ সম্বন্ধে একটা কথাও বলি নি।"

মনীষা ধীর কণ্ঠে জিজ্ঞাসা করিল, "আপনার কথা শেষ হয়েছে কি?"

তাহার কণ্ঠ স্বরে চমকাইয়া উঠিয়া রতিনাথ তাহার পানে চাহিলেন, কিন্তু সে মুখে এতটুকু বৈলক্ষণ্য দেখা গেল না।

রতিনাথ বলিলেন, "হ্যাঁ, তুমি বেশ করে ভেবে দেখ নিজে। যদি বিয়ে করতে হয় তবে শশাঙ্ককেই করো, তোমায় দেবীর আসনেই রাখবে, কারণ সে নারীকে কেবলমাত্র ভোগ বিলাসের সামগ্রী বলে ভাবে না।"

মনীষা উঠিল, ধীরে ধীরে বাহির হইয়া গেল—যেন একখানি ছায়ার মতই।

(২১)

সারারাত্রি মনীষা ঘুমাইতে পারিল না, ছটফট করিতে লাগিল।

পিতা মাতার কথা মনে করিয়া তাহার যেন বুক ফাটিয়া কান্না আসিতেছিল। পিতা মাতা সন্তানকে ভালবাসেন বলিয়াই তাহাকে সুখী করিতে চান, কিন্তু এই কি সেই ভালবাসা, এই কি সন্তানকে সুখী

করা? মনীষার মনে হইতেছিল—তাহার পিতামাতা সুখের নামে তাহাকে দুঃখই দিতে আসিয়াছেন, ভালর নামে তাঁহারা মন্দই করিয়া যাইতেছেন।

বিবাহ করিতে হইবে—সংসার পাতাইতে হইবে—মানুষের জীবনে এই কি একমাত্র সার্থকতা? বিবাহ করা ছাড়া সে কি সংসার পাতাইতে পারে না; সে কি সংসারের কেহই হইতে পারে না? এই যে বিশাল সংসার, ইহার মধ্যে তাহার কি এতটুকু স্থান হইতে পারে না, কেহই কি তাহাকে আপনার বলিয়া ভাবিয়া লইতে পারে না?

বিবাহ—কথাটা মনে করিতেও বুকের মধ্য দুলিয়া উঠে। যে ফুলে একবার দেবতার পূজা হইয়া গিয়াছে, সে ফুলে আর কি পূজা করা যায়? মনীষা জানে, সে পূজার নির্ম্মাল্য সে একবার উৎসর্গিত হইয়া গেছে তাহাকে দিয়া আর পূজা হইবে না। সে সংসারে থাকিয়া সংসারের উপকার করিয়া যাইবে—যতখানি তাহার সাধ্যে কুলায় তাহা করিবে, কিন্তু সংসারের আবর্জ্জনায় জড়াইবে না।

কত সাধনার ফলে, কত কঠোরতার ফলে সে এতখানি উঠিয়াছে। আবার তাহাকে এস্থান হইতে নামিতে হইবে, আবার সংসারের পঙ্কে ডুবিবে?

কিন্তু কোথায় যাইবে সে, কোথায় গিয়া সে পরিত্রাণ পাইবে? জ্ঞান হইয়া অবধি সংসারের যে পঙ্কিলতাকে সে ঘৃণা করিয়া আসিয়াছে, আবার সে নিজেই সে পঙ্কিলতার মধ্যে নামিবে? তাহার বেদ, বেদান্ত, গীতা, উপনিষদ পড়া ব্যর্থ হইবে, এত দিনকার সংযম, নিষ্ঠা বিসর্জ্জন দিয়া সে এই সংসারে গা ভাসাইবে!

মনীষিগণ বলিয়াছেন—ভোগেই ভোগের তৃষ্ণা বাড়ে, ত্যাগ দ্বারা কেবলমাত্র জয়ী হওয়া যায়, ভোগের ফলে পরাজয় যে নিশ্চিত সে কথা সংসার বুঝিল না।

নিজের পরিধেয়, নিজের অলঙ্কারশূন্য হাত দুখানার পানে তাকাইয়া মনীষা দীর্ঘশ্বাস রোধ করিতে পারিল না।

মনীষা নিজেকে নিজেই প্রশ্ন করিল—সে কি চায়? উত্তর সহজেই মিলিল—সে ভোগ চায় না। জ্ঞানের সঙ্গে সঙ্গে সে যে উপদেশ পাইয়াছে, যে দৃষ্টান্ত দেখিয়াছে, ঠিক সেই মত নিজেকে গঠন করিয়া লইয়াছে। আজ সে ভোগের পথে চলিতে গেলে তাহার সংস্কার তাহাকে বাধা দিবে। তাহার অন্তরে বিবেক আর্ত্তকণ্ঠে চীৎকার করিতেছিল,—"না না, আমার এমন করিয়া গলা টিপিয়া হত্যা করিয়ো না, আমায় বাঁচাও—আমায় বাঁচিতে দাও।"

কেমন করিয়া মনীষা তাহাকে বাঁচাইবে? তাহার দুরদৃষ্টক্রমে যাহারা রক্ষক আজ তাহারাই ভক্ষক হইয়াছে। সন্তান ব্যথা পাইয়া যে মায়ের কাছে ছুটিয়া যায়, সেই মা তাহাকে আঘাত দিয়াছেন, তবে সে কি করিবে?

হয় তো মায়ের অপরাধ নাই। মা জানেন না তাঁহার এ প্রস্তাব কন্যাকে কতখানি আঘাত দিয়াছে। মা যে চোখে সন্তানকে দেখিয়া তাহার মঙ্গল কামনা করেন, মা সেই চোখে মনীষাকে সর্ব্বহারা ব্রহ্মচারিণী দেখিয়া আবার তাহাকে সব দিয়া সংসারের একজন করিবার চেষ্টা করিতেছেন।

কিন্তু না, এও কি সম্ভব? চিরদিন নিজের মতে চলিয়া আজ সে একান্তভাবে পরের মতের উপর নিজেকে ছাড়িয়া দিবে? তাঁহার যে দেহটাকে ভগবানের পবিত্র সিংহাসন বলিয়া জানে, সেই দেহটাকে কুকুরের পদদলিত হইতে দিবে? যে যাহাই বলুক, তাহার কি নিজের বলিয়া কিছু নাই, যাহা দ্বারা সে নিজেকে নিজে রক্ষা করিতে পারে?

জগৎ তাহার বিপক্ষে যদি আজ দাঁড়ায়, দাঁড়াক, সে ভয় পাইবে না, সে নিজের ব্রত অক্ষুণ্ণ রাখিবে। কই, তাহার মন তো মায়ের প্রস্তাবের অনুমোদন করে নাই—সে তো এতটুকু খুসি হইতে পারে নাই।

কিন্তু শশাঙ্ক—

তাহার কথা মনে করিতেই মনীষার মনটা সঙ্কুচিত হইয়া গেল। কেবল সে একাই নয়, সকলেই লক্ষ্য করিয়াছে, শশাঙ্ক তাহার সহিত মিশিতে, তাহার সহিত কথা কহিতে সর্ব্বদা ব্যগ্র হইয়া থাকে। রতিনাথ পর্য্যন্ত ইহা লক্ষ্য করিয়াছেন এবং সেই জন্য তিনি শশাঙ্কের সহিতই তাহার বিবাহ দিবার প্রস্তাব করিয়াছেন।

কিন্তু ছিঃ শশাঙ্ক সত্যই কি তাহাকে চায়? ভালবাসিতে হয় তো পারে, সন্তান মাকে ভালবাসে, ভাই বোনকে ভালবাসে, শিশু চাঁদ ভালবাসে, কাজেই

মানুষের ভালবাসা দোষের নয়, কারণ ভালবাসা মানুষের স্বভাবজ ধর্ম্ম। কিন্তু শশাঙ্ক কি ভালবাসে? শশাঙ্ক কি তাহার এই ধ্বংসশীল দেহটাকেই কামনা করে, তাই কি সে তাহার সহিত মিশিতে চায়?

বিরুদ্ধ সকল চিন্তা ঠেলিয়া ফেলিয়া সহসা সে আর্ত্ত-কণ্ঠে বলিয়া উঠিল, "না, না, তা কখনই হবে না, কখনই হবে না, আমি নিজের ব্রত বিসর্জ্জন দেব না, আমি পরের লালসা মিটাবার জন্যে সৃষ্ট হই নি। আমি স্ত্রী নই, আমি মা, আমি বোন।"

মনীষার দুই চক্ষু দিয়া সঙ্গে সঙ্গে ঝর ঝর করিয়া অশ্রু ঝরিয়া পড়িল।

সমস্ত রাত্রি জাগিয়া ছট্‌ফট্ করিয়া ভোরের দিকটায় একটু ঘুম আসিয়াছিল। বাড়ীর দাসদাসীদের কাজ-কর্ম্মের শব্দে কথাবার্ত্তায় যখন সে ঘুম ভাঙ্গিয়া গেল, তখন বেশ বেলা হইয়াছে, খোলা জানালা দিয়া অনেকখানি সূর্য্যের আলো ঘরের মেঝের আসিয়া পড়িয়াছে।

কোনদিনই মনীষার এত বেলায় ঘুম ভাঙ্গে না, প্রতিদিন সে বাড়ীর সকলের আগে উঠিয়া স্নান করিয়া পূজার ঘরে যায়, পূজার ঘর হইতে যখন সে বাহির হইয়া আসে তখন রতিনাথ শয্যাত্যাগ করেন। মনীষা স্বহস্তে তাঁহাকে চা ঢালিয়া দেয়, চা পান করিয়া তাহার পর তিনি বাহির হন।

আজ সেই চিরন্তন নিয়মের ব্যতিক্রম ঘটিয়া গিয়াছে; এমন ধারা মনীষার জ্ঞানে কখনও হয় নাই।

পূজার গৃহ হইতে বাহির হইয়াই সামনে একজন দাসীকে দেখিতে পাইয়া মনীষা জিজ্ঞাসা করিল, "বাবা কোথায়?"

সে উত্তর দিল, "তিনি চা খেয়ে বাইরে গেছেন।"

মনীষা ধীরপদে নিজের গৃহে প্রবেশ করিল।

প্রতিদিনকার মত রতিনাথ স্নানান্তে আহার করিতে ভিতরে আসিলেন। প্রতিদিনকার মতই মনীষা নিকটে গিয়া বসিল।

তাহার মুখ আজ অন্যদিনকার মত আনন্দদীপ্ত নহে, বিশেষ অন্ধকার যেন সে মুখে ঘনাইয়া আসিয়াছে।

আহার করিতে করিতে রতিনাথ দুই একবার মুখ তুলিয়া তাহার পানে তাকাইলেন, একবার জিজ্ঞাসা করিলেন, "তোমার কি হয়েছে মা, আজ সকালে উঠতে পারনি, মুখখানাও বড় শুকনো মত দেখাচ্ছে, অসুখ-বিসুখ করে নি তো?"

মনীষা শুষ্ককণ্ঠে উত্তর দিল, "না বাবা, আমি বেশ ভালই আছি।"

ইহার পর সে আপনা হইতে আর একটি কথাও বলিল না, রতিনাথ প্রতিদিনকার মত অনর্গল কথা বলিয়া যাইতে লাগিলেন, কিন্তু অপর পক্ষ একেবারেই নীরব হইয়া কেবল শুনিয়া যাইতে লাগিল।

অনর্গল কথা বলিয়া যাইতে যাইতে রতিনাথ মাঝে মাঝে লক্ষ্য করিতেছিলেন, অপর পক্ষ নির্ব্বাক হইয়া আছে। মনীষার নীরব হইয়া থাকা নাকি নিতান্তই অস্বাভাবিক, সেই জন্য তাহার নীরবতা বড় বিশেষভাবেই রতিনাথকে আকৃষ্ট করিতেছিল।

( ২২ )

ইন্দিরা জানালার পাশে চেয়ারখানা টানিয়া আনিয়া-ছিল এবং তাহাতে বসিয়াছিল। তাহার দৃষ্টি নীচে রাজপথের উপর পড়িয়াছিল, কিন্তু সে যে কিছুই দেখিতেছিল না তাহা স্পষ্টই বুঝিতে পারা যাইতেছিল।

সন্ধ্যার মলিন ছায়া ধীরে ধীরে পৃথিবীর বুকের উপর ছড়াইয়া পড়িতেছিল, পথের লাইটগুলি ইহার মধ্যেই জ্বলিয়া উঠিয়া অন্ধকার দূর করিয়া দিতেছে। দূরে দূরে গলির মধ্যে বাড়ীগুলির ফাঁকে ফাঁকে অন্ধকার আশ্রয় লইয়া জমাট বাঁধিয়া দাঁড়াইয়াছিল।

পাশের বাড়ীতে একটি মেয়ে হার্ম্মোনিয়ামের সঙ্গে কণ্ঠে মিশাইয়া গাহিতেছিল—

"দিবস যদি সাঙ্গ হল, না যদি গাহে পাখী,
ক্লান্ত বায়ু যদি না আর চলে—"

নিস্তব্ধ সন্ধ্যায় এ গানটি ইন্দিরার কানে বড় মধুর হইয়াই বাজিতেছিল।

আগে তাহার গৃহেও প্রতিদিন পিয়ানো বাজিয়া উঠিত, তাহার সহিত সে কণ্ঠস্বর মিলাইত, আজ কয়েক-দিন তাহার গৃহে আর পিয়ানো বাজে না।

পিতা যখন গান গাহিতে বলেন সে তখন শ্রান্তভাবে

বলে—"আজ থাক্‌না বাবা, শরীরটা আজ তত ভাল লাগছে না।"

পিতা ব্যগ্র হইয়া বলিয়া উঠিলেন, "তবে থাক মা; কিন্তু তোর শরীরটার জন্যে যে বড় ভাবনায় ফেলেছিস ইন্দু; না হয় মিঃ দত্তকে ডেকে পাঠাই, তিনি এসে দেখে-শুনে যা হয় একটা ব্যবস্থা করে দিয়ে যান্‌।"

মলিন হাসিয়া ইন্দিরা বলে, "কিছু দরকার নেই বাবা, সে হিসাবে শরীর বেশ ভালই আছে, ডাক্তার দেখে কি করবে?"

এই মেয়েটির জন্য মিঃ রায়ের ব্যগ্রতার শেষ ছিল না। দুই বৎসর বয়স হইতে মানুষ করিয়া তাহাকে উনবিংশ বৎসরের করিয়াছেন, তাহার জন্য তিনি সবই করিতে পারেন; ইন্দিরার জন্য তাঁহার সুখ-শান্তি ছিল না। কেবলমাত্র ইন্দিরার মুখ চাহিয়াই তিনি অজস্র টাকা ব্যয় করিয়া সুশীলকে ইয়োরোপে পাঠাইয়াছিলেন, তাহাকে ব্যবসায় চালাইবার জন্য অজস্র অর্থ দিয়াছিলেন। তাঁহার মনে হয় না ইন্দিরা বড় হইয়া গিয়াছে, মনে হয়—আজও সে সেই দুই বৎসরের খুকিটি হইয়া আছে, তাই পদে পদে তাহার জন্য তাঁহার ভাবনা, তাহার উপর তাঁহার সদা-সতর্ক দৃষ্টি পড়িয়া।

সে দিনে সুশীলের সহিত দেশ ও বিদেশ লইয়া তর্ক করার পর হইতে ইন্দিরা বড় বেশী রকম বিমর্ষ হইয়া গিয়াছে। সুশীল চলিয়া গেলে পিতা ফিরিয়া আসিয়া কতক্ষণ গুম হইয়া বসিয়াছিলেন, তাহার পর হঠাৎ অত্যন্ত রাগ করিয়াই বলিয়া উঠিয়াছিলেন, "ষ্টুপিড, ওয়ার্থলেস।"

এই শব্দ কয়টি যে কেবলমাত্র অন্তরের ক্রোধ ভাবটাই প্রকাশ করিয়াছিল তাহা নহে, দারুণ ক্ষোভ এবং নৈরাশ্যও ফুটাইয়া দিয়াছিল।

পিতা-পুত্রী সর্ব্বাংশে বিদেশীদের অনুকরণ করিয়া চলিতে ভালবাসিতেন, কেন না ইহাতে নাম যথেষ্ট, রাজজাতির নিকট হইতে প্রচুর সম্মানও পাওয়া যায়। মিঃ রায় দেশে ফিরিতেই কেবল মাত্র দেশবাসী 'হিসাবে তাঁহাকে ধরিয়া দুচারজন দেশবাসী দেশের জন্যই তাঁহার কাছে কিছু সাহায্য চাহিয়াছিল। মিঃ রায় সাহায্য তো করেনই নাই, তাহা ছাড়া কূটতর্ক ধরিয়াছিলেন, সে তর্কে পরাস্ত হইয়া তিনি অবশেষে স্পষ্টই বলিয়াছিলেন, তিনি এদেশে জন্মিয়াছেন দেশ শুধু এই গৌরবটুকুই লাভ করিতে পারে, তিনিও এই গৌরবটুকু লাভ করিবার অধিকার তাহাকে দিতে পারেন। ইহা ছাড়া তিনি দেশকে আর এতটুকু কিছু দিবেন না, দিতে পারিবেন না।

অথচ সরকার তাঁহার নিকট হইতে মোটা সাহায্য পান, তিনি বড় বড় সাহেবদের প্রায়ই পার্টি দেন, বিদেশেও তিনি যথেষ্ট নাম করিয়াছেন দানবীর নামে প্রতিষ্ঠালাভ করিয়াছেন।

ইন্দিরা এই পিতারই কন্যা, এই পিতার নিকট হইতে সে শিক্ষালাভ করিয়াছে। তাহার এই মনের ভাব এত দিন এতটুকু পরিবর্ত্তিত হয় নাই, তাহার গর্ব্বে এতটুকু আঘাত লাগে নাই।

সেই গর্ব্বে আঘাত দিয়াছে সুশীল, তাহার মনের গতির বিপরীত দিক হইতে সে একটা প্রচণ্ড ধাক্কা দিয়াছে। মাসখানেক পূর্ব্বে যে ইন্দিরাকে দেখিয়াছে, তাহাকে আজ স্বীকার করিতে হইবে ইন্দিরার স্বভাবের অনেকটা পরিবর্ত্তন ঘটিয়াছে। আর এ পরিবর্ত্তন শুধু কন্যার মধ্যে আসে নাই, পিতার মধ্যেও দেখা যাইতেছিল।

ইন্দিরা এখন ভাবিতে শিখিয়াছে। আগে যাহা নেহাৎ ছেলেমানুষি—পাগলামী বলিয়া উড়াইয়া দিয়াছে, এখন সে ব্যাপারটাকে তুচ্ছ বলিয়া মনে করিতে পারে না। কাহারও সহিত কথাবর্ত্তায় সেই প্রসঙ্গ উঠিলে, সংবাদপত্রে সেই কথা পড়িলে অন্তরের কোন সেই অন্তরতম স্থানটায় বেদনা বোধ হয়, মনে হয়—হয় তো ইহার মধ্যে সত্য কিছু আছে, মিথ্যার ভিত্তির উপর এ ইমারত গঠিত হইতেছে না।

আজ সন্ধ্যায় জজ মিঃ বসুর বাড়ীতে সান্ধ্য পার্টি ছিল, সেখানে ইন্দিরা পাশ্চাত্য সঙ্গীত বিদ্যার পরিচয় দিবে এই কথা ছিল। হঠাৎ বাঁকিয়া বসিল—সে কোথাও যাইবে না কে জানে কেন আজকাল এই সব আনন্দে যোগ দিতে তাহার সারা অন্তর সঙ্কুচিত হইয়া উঠে।

মিঃ রায় কন্যার হঠাৎ আপত্তিতে কিছু বিব্রত হইয়া উঠিয়াছিলেন, বলিয়াছিলেন. "আজকার দিনটা চ-- ইন্দিরা, এর পর না হয় আর কোথাও যাসনে। আজ

সবাই জানেন, তুই সেখানে যাবি, এখন যদি না যাস তাঁদের কি রকম ভাবে অপমান করা হবে সেটা একবার ভেবে দেখেছিস্ কি ?"

শ্রান্তভাবে ইন্দিরা বলিয়াছিল, "আজকের দিনটা তুমি একাই যাও বাবা, ওঁদের বলো—হঠাৎ আমার শরীরটা বড় খারাপ হয়েছে। আমি ঠিক জানি শরীর খারাপ শুনলে কেউ আমার পরে অসন্তুষ্ট হতে পারবে না। ওঁদের, নিমন্ত্রণ রক্ষা আজ তোমার দ্বারাই হোক, আমি খানিকটা শুয়ে পড়ে থাকি।"

অগত্যা কেবলমাত্র নিমন্ত্রণকারীর সম্মান রক্ষার জন্যই মিঃ রায় একাই মিঃ বসুর বাড়ীতে গিয়াছেন। বলিয়া গিয়াছেন—যত শীঘ্র পারেন তিনি ফিরিয়া আসিবেন।

ইন্দিরা শয়ন করে নাই। জানালার ধারে বসিয়া আকাশের পানে অন্যমনস্ক ভাবে চাহিয়াছিল, কত ভাবনা তাহার মনে জাগিয়া উঠিতেছিল। অতীতের পানে তাকাইয়া সে বর্ত্তমানের সহিত মিলাইতেছিল, ভবিষ্যতের ভাবনা এখনও সে ভাবে নাই।

চাহিয়া চাহিয়া চক্ষু জ্বালা করিতেছিল, ইন্দিরা শ্রান্ত চোখ দুইটী ফিরাইয়া লইল।

পাশের বাড়ীর মেয়েটী তখন গাহিতেছিল—

পাথেয় যার ফুরায়ে আসে পথের মাঝখানে,
ক্ষতির রেখা উঠেছে যার ফুটে—

ইন্দিরার চোখে অলক্ষিতে খানিকটা জল আসিয়া দাঁড়াইয়াছিল। আজি এই প্রথম তাহার মনে হইতেছিল তাহার পাথেয় ফুরাইয়া গেছে, তাহার কিছু নাই যাহা লইয়া সে পথে চলিবে। নিজের অন্তরের পানে চাহিয়া দেখিল সেখানে কিছু নাই, যাহা কিছু ছিল সবই পুড়িয়া ছাই হইয়া গেছে।

আজ পথে চলিতে তাহার সঙ্গী কেহ নাই। দীর্ঘ এ পথ অতিবাহন করিতে যখন শ্রান্তি ভরে তাহার সারা দেহ অবশ হইয়া আসিবে তখন যাহার উপর সে নির্ভর করিবে, কে তাহার হাত ধরিবে ?

দুনিয়া তাহার সহিত এমনভাবেও প্রবঞ্চনা করিল। তাহাকে সবদিয়া আবার সব কাড়িয়া লইয়া নিঃস্ব করিল, ভিখারিণী সাজাইল ? সে তো আসিয়াছিল, ইন্দিরাকে গ্রহণ করিবার জন্য তাহার ব্যগ্র হাত দুখানা সে তো প্রসারিত করিয়াছিল, ইন্দিরার আত্মাভিমান, অহঙ্কার তাহাকে বাধা দিল, সে সে হাত ধরিতে পারিল না।

আজ প্রথম ইন্দিরা ভাবিতেছিল, সুশীলের স্বভাব কিরূপ ছিল। মনে পড়িতেছিল সেই এতটুকু বেলা হইতে সুশীল কোনদিন তাহাকে একটা রূঢ় কথা বলে নাই, সে যে কাজ করিয়াছে, অন্যায় জানিয়াও সুশীল তাহাতে বাধা দেই নাই। কত সময় সৎ উপদেশ দিতে গিয়া সে ইন্দিরার নিকট হইতে তীব্র বিদ্রূপ সহ্য করিয়াছে, তবু সে তাহাতে বিরক্ত হয় নাই, মৃদু হাসিয়াছে মাত্র।

সুশীলের হৃদয় যে কি উপাদানে নির্ম্মিত ছিল আজ ইন্দিরা তাহাই ভাবিতেছিল। কিন্তু কেন—এ ভাবে তাহাকে অপমান করিয়া যাওয়ার তো কোন দরকারই ছিল না ; সুশীল একেবারে এই আঘাতটা না দিয়া আগে হইতে তাহাকে বুঝায় নাই কেন ?

আজ সে চলিয়া গেছে, কেবলমাত্র ইন্দিরার হৃদয়টাই শূন্য করিয়া যায় নাই, লোকের কাছে তাহার মুখ দেখানোর পথও যে রুদ্ধ করিয়া দিয়া গেছে। সকলেই জানে সুশীল ইন্দিরার ভাবী স্বামী, সকলেই জানে এই মাসটা গত হইলেই সুশীল ও ইন্দিরার বিবাহ হইবে। সুশীলকে বিবাহ বিবাহ না করিয়া চলিয়া গেলে ইহাতে সকলেই ব্যাপার কি জানিতে চাহিবে, তখন ইন্দিরা কি জবাব দিবে।

ইন্দিরা দুই হাতে মুখ ঢাকিয়া নিস্তব্ধ ভাবে কতক্ষণ পড়িয়া রহিল।

হঠাৎ এক সময় মুখ তুলিতেই চোখের উপর লাইটের উজ্জ্বল আলো ভাসিয়া উঠিল, দাসী কখন আসিয়া আলো জ্বালাইয়া দিয়া গিয়াছে তাহা সে জানিতেও পারে নাই।

দৃষ্টি ফিরাইয়া সে আবার বাহিরের পানে চাহিল।

টেবলের উপরকার ক্ষুদ্র ঘণ্টাটা নাড়া দিতেই দাসী আসিয়া দাঁড়াইল। ইন্দিরা জিজ্ঞাসা করিল, "বাবা ফিরেছেন ?"

দাসী উত্তর দিল—"না—"

ঘড়িতে তখন নয়টা বাজিয়া গেছে, ও বাড়ীর গান থামিয়া গেছে।

টেবলের উপর দৃষ্টি পড়িতে সে দেখিল, একখানি

কার্ড পড়িয়া রহিয়াছে, তাহাতে লেখা আছে মিস ইরা দাস।

মিস ইরা দাস? ওঃ সেই মেয়েটী, যে একদিন তাহাদের অফিসে টাইপিষ্ট ছিল—।

অকস্মাৎ ইন্দিরার মুখখানা লাল হইয়া উঠিল; তখনই নিজেকে সামলাইয়া সে জিজ্ঞাসা করিল, "আমার সঙ্গে দেখা করতে কেউ এসেছিল?

সঙ্কুচিত ভাবে দাসী উত্তর দিল "এসেছিল।"

ইন্দিরা জিজ্ঞাসা করিল, "কে?"

দাসী বলিল, "একটী মেয়ে এসেছিল, কার্ড দিয়েছিল," টেবলের ওপর সে হাত দিয়া কার্ডখানা দেখাইল।

রাগ করিয়া ইন্দিরা বলিল, "ও তো দেখেছি, কিন্তু আমায় তুমি ডেকেছিলে?"

দাসী বলিল, "না মিস, আপনি গান শুনছেন, ডাকলে বিরক্ত হবেন বলে আমি আপনাকে ডাকিনি।"

ইন্দিরা রাগ চাপিয়া বলিল, "সে মেয়েটী আছে না চলে গেছে?"

দাসী বলিল, "সে আধঘণ্টার ওপর চলে গেছে।"

ইন্দিরা খানিক চুপ করিয়া থাকিয়া বলিল, "খুব হয়েছে—যাও।"

সেই মেয়েটী—কিন্তু সে কোন উদ্দেশ্য লইয়া এখানে আসিয়াছিল তাহাই ইন্দিরা ভাবিয়া ঠিক করিতে পারিতেছিল না।

প্রথম দৃষ্টিতে সে এই মেয়েটীকে সুচোখেই দেখিয়াছিল, কিন্তু যখন দেখিতে পাইল সুশীল এই মেয়েটীর জন্য অতিরিক্ত রকম ব্যস্ততা দেখায়, শুনিতে পাইল—সুশীল মাঝে মাঝে তাহার বাড়ীতে যায় তখনই তাহার মনে দারুণ বিদ্বেষ জাগিয়া উঠিয়াছিল। মেয়েটীকে তাড়াইয়া দিয়া সে শান্ত হইয়াছিল, কিন্তু সুশীলের উপর হইতে বিশ্বাস হারাইয়াছিল।

কেবলমাত্র ইরার জন্যই সে এমন একটা বিসদৃশ ব্যাপার ঘটাইয়া বসাইল যাহা তাহার স্বভাবের একেবারেই বিরুদ্ধ ছিল। এখন আর সংশোধন করিবার উপায় নাই, যাহা করিয়া ফেলিয়াছে তাহা আর ফিরানো যায় না।

ইরা কি উদ্দেশ্যে আসিয়াছিল, কে জানে, হয় তো সে সুশীলের সম্বন্ধেই কোন কথা বলিত। দেখা হইলে বোধ হয় ভালই হইত।

ইন্দিরা ছটফট করিতেছিল, কিন্তু তখন আর উপায় ছিল না।

---

# আবার ডাক!

শ্রীপূর্ণশশী দেবী

তুমি সেই সুরেতে আবার ডাক
যে সুর গোপন মরম পুরে
আধেক জাগা ঘুমের ঘোরে
সুখ-স্বপনে উঠল ফুটে
সেই স্বপ্নটুকু জাগিয়ে রাখ
আবার ডাক!

যে সুর গভীর গহন রাতে
নিদ্‌হারা এই নয়ন পাতে
অশ্রুজলে উঠ্‌ল ফুটে
সেই অশ্রুটুকুন্ মুছনা'ক
আবার ডাক!

যে সুর আমায় নীরব ধ্যানে
বেদন ভরা নিঝুম প্রাণে
বাঁশীর গানে উঠ্‌ল বেজে
সেই গানেতে ডুবিয়ে রাখ।
আবার ডাক!

যে সুর, ব্যাকুল হিয়ার তলে
আশায় আশ্বাসিয়া বলে
"সাধন তোমার সফল হবে
আর দুটোদিন এম্‌নি থাক"
সেই সুরেতে আবার ডাক!




# "অহিংসা জীবনের মূলমন্ত্র"

## মহাত্মা গান্ধী

কংগ্রেস শান্ত ও অহিংস উপায়ে স্বরাজলাভের চেষ্টা করিবে। আমরা বারংবার বলিয়াছি যে, অহিংসাই আমাদের ধর্ম্ম। কায়মনোবাক্যে আমাদিগকে এই কথানুযায়ী কার্য্য করিতে হইবে। ১৯২০ সালে আমরা এই মন্ত্র গ্রহণ করিয়াছি. তারপর অনেকবারই এসম্বন্ধে প্রশ্ন উঠিয়াছে। কেহ কেহ বলিয়াছেন যে, কংগ্রেস শুধু কংগ্রেসসেবীদের মধ্যেই নিবদ্ধ, বাহিরের লোক যদি হিংসানীতি অবলম্বন করে, তবে সেদিকে কংগ্রেসের দৃষ্টি দিবার কোন আবশ্যকতা নাই। কিন্তু আমি বলি যে, কংগ্রেস সমগ্র ভারতের, সকল সম্প্রদায়ের প্রতিনিধি; কারণ, কংগ্রেস শুধু কংগ্রেসসেবীদের জন্য নহে, পরন্তু সমগ্র ভারতের জন্য স্বরাজলাভে চেষ্টিত। গত বৎসরের সংগ্রামে আমরা দেখিয়াছি যে. সর্ব্বসাধারণের বিশ্বাস এবং প্রীতি হইতে আমরা প্রভূত শক্তিলাভ করি। আমরা সানন্দে সাধারণের সাহায্য লইয়াছি। আমরা জনসাধারণের প্রতিনিধি বলিয়া নিজেদের পরিচয় দিয়াছি, তাহাতে আমাদের শক্তি বৃদ্ধিই পাইয়াছে। যাহারা হিংসানীতির আশ্রয় লয়, তাহারাও আমাদের ভাই। আমরা আমাদের ভাইদের নিকটই নিবেদন জানাইব। তাহাদের কার্য্যের অংশভাগ আমাদের লইতেই হইবে, সে দায়িত্ব এড়াইলে চলিবে না।

"গত দশবৎসরের মধ্যে আমাদিগকে তিন তিন বার সংগ্রাম বন্ধ করিতে হইয়াছে; কারণ হিংসা দেখা দিয়াছিল। আপনাদের মনে থাকিতে পারে, রাওলাট আইনের সময় আমাদিগকে প্রথমবার সংগ্রাম বন্ধ করিতে হইয়াছিল। সাময়িকভাবে সংগ্রাম বন্ধ করায় আমাদের ক্ষতি হয় নাই, বরং লাভই হইয়াছে। অহিংস সংগ্রামের শক্তি নিঃসংশয়িতরূপে প্রমাণিত হইয়াছে; গতবৎসর সত্যাগ্রহ-নীতির ফল বাস্তবিকই বিস্ময়কর হইয়াছে।

একথা অবশ্যই সত্য যে, দেশের যুবকেরা স্বাধীনতার জন্য অতিশয় ব্যগ্র, অতিশয় উদ্যমশীল এবং যে কোন ত্যাগ স্বীকারে প্রস্তুত। করাচী কংগ্রেসে আমি ভগৎসিংহের প্রস্তাবের পক্ষে ছিলাম। সত্যকথা বলিতে কি, আমি স্বয়ং সেই প্রস্তাবটির মুসাবিদা করিয়াছিলাম। সেই প্রস্তাবে ত্যাগের মাহাত্ম্য কীর্ত্তিত হইয়াছিল কিন্তু তারপর দেখিলাম যে, আমার উক্তির ভ্রমাত্মক ব্যাখ্যা করা হইয়াছে। উহাতে আমি যে মনোবেদনা পাইয়াছি, তাহা ভগবান ব্যতীত কেহ জানে না। কেহ কেহ মনে করিয়াছেন যে, যুবকদের মন রক্ষার জন্যই, তাহারা দিল্লীর সর্ত্তে রাজী না হওয়ায় তাহাদের সহিত আপোষ করার জন্যই আমি নাকি ঐ প্রস্তাবে রাজী হইয়াছিলাম। কদাপি আমার মনে এভাব ছিল না। রাউণ্ড টেবিল কনফারেন্সে যাইবার জন্য আমি উহা করি নাই। কংগ্রেসের নিকট অহিংসা একটা সাময়িক নীতি হইতে পারে, আমার নিকট উহা জীবনের মূলমন্ত্র।

'দিল্লীর চুক্তিতে কোন ক্ষতি হয় নাই। অদ্যাপি আমি ঐ চুক্তিতে আস্থাবান। সে সময় উহা করাই সঙ্গত হইয়াছে। ঐ চুক্তির ফলে আমরা লাভবান হইয়াছি ও হইব।

আমি মনে করিয়াছিলাম যে, করাচী কংগ্রেসের প্রস্তাবের পর এই সমস্ত উপদ্রব বন্ধ হইবে। কিন্তু এখন দেখিতেছি, আমার বিশ্বাস ভুল। আপনারা হয়ত জিজ্ঞাসা করিবেন, অধীর যুবকদের দ্বারা অনুষ্ঠিত এই সমস্ত সামান্য ঘটনাকে এত বড় করিয়া দেখিতেছেন কেন? এতকাল পর্য্যন্ত গবর্ণমেণ্ট যে প্রবলতর হিংসাত্মক কার্য্য করিতেছেন, তাহা দেখিতেছেন না কেন? কংগ্রেস, গবর্ণমেণ্টের কার্য্যের বিরুদ্ধে দৃঢ় প্রতিজ্ঞ হউক না কেন? সে প্রস্তাব হইবে। আমরা কখনও গবর্ণমেণ্টকে রেহাই দেই নাই, তাঁহাদের চণ্ডনীতির নিন্দা করিতে কসুর করি নাই। কিন্তু তজ্জন্য যুবকদিগকে হিংসানীতি হইতে নিবৃত্ত না করার কোন কারণ নাই।

আপনারা হয়তো পুনর্ব্বার বলিবেন—"একবার গবর্ণমেণ্টের অত্যাচারের প্রতি দৃষ্টিপাত করুন।" আমি পুনরায় উত্তর দিব—'হাঁ, আমরা তাহা জানি, আমরা সেই অত্যাচার অসম্ভব করার জন্যই চেষ্টিত। দেশভক্তির আতিশয্যে যে সমস্ত যুবক উদ্‌ভ্রান্ত, তাহারা তাহাদের কার্য্যের দ্বারা আমাদের চেষ্টায় বিঘ্নই উৎপাদন করে।

মিঃ পয়াপ্রপে একবার বলিয়াছেন—হাঁ, আমি গান্ধীকে পছন্দ করি বটে, কিন্তু তাহার নীতি পছন্দ করি না। দেশে সহস্র লেংটিওয়াল আছে, আর একটি লেংটিওয়ালা বৃদ্ধি পাইলেই ভারতবাসীরা স্বরাজ পাইবে, এরূপ বিশ্বাস করা যায় কি করিয়া।"

এ সমস্ত লোক মনে করেন যে, স্বরাজ লাভের জন্ম আমাদের পথ ভ্রান্ত। তাহাদের পথ সম্বন্ধেও আমরা ঠিক ঐ কথাই মনে করি। মতদ্বৈধের মধ্যে অসঙ্গতি নাই। কিন্তু এই মতদ্বৈধ উপস্থিত হওয়া মাত্র আমাদিগকে সঙ্গত্যাগ করিতে হইবে।

পাশ্চাত্য দর্শকগণ বলেন যে, কংগ্রেস এই সংগ্রামে জয়লাভ করিয়া স্বরাজলাভ করিতেছে, তখন আমরা বেশ একটা গর্ব্ব অনুভব করি। যদি আমরা মনে মনে একথাই বিশ্বাস করি যে, ভগৎ সিং প্রভৃতির ত্যাগের দ্বারাই জয় লাভ হইয়াছে, তবে কংগ্রেসের গর্ব্ব করায় লাভ কি?

আপনারা মনে করিতে পারেন যে, এই গান্ধীটা যতদিন আছে ততদিন এইরূপ প্রস্তাব উঠিবেই এবং আপনাদিগকে তাহা গ্রহণ করিতেই হইবে। আমি এইরূপ গ্রহণ চাহি না। সে ভাবে এই প্রস্তাব গ্রহণ করিতে আমি আপনাদিগকে বলি না।

যে সমস্ত পত্রিকা জাতীয়তার সমর্থক বলিয়া পরিচয় দেয়, তাহাদিগকেও ধারা পরিবর্ত্তন করিতে হইবে।

যদি আমরা অন্যায় করিয়া থাকি, তবে অন্যায়ের যথেষ্ট প্রতিকার করাও আমাদের কর্ত্তব্য।

হিংসানীতির উপাসকদের কর্ত্তব্য সরকারী কর্ম্মচারীদিগকে হত্যা না করিয়া আমাদিগকেই হত্যা করা, কারণ তাহাদের পথে আমরাই প্রধান কণ্টক। আমি সরকারী কর্ম্মচারীদিগকে রক্ষা করার জন্য সর্ব্ব সময়ে সচেষ্ট, সুতরাং আমাকেই হত্যা করা উচিত।

জিন্নাহলের হাঙ্গামা সম্বন্ধে বলি—যদি কলহের নিষ্পত্তির জন্য লাঠির আশ্রয় লইতে হয়, তবে আমাদের নিজের মাথায়ই বাড়ি পড়িবে। হিন্দু-মুসলমানে মতভেদ হইলেই মুসলমানেরা কাটিবে হিন্দুদের গলা, হিন্দুরা কাটিবে মুসলমানদের গলা।

আমি শুধু কংগ্রেসের সেবক নহি কংগ্রেসের সমালোচকও বটে। অনেক মহত্ত্বের দাবী আমরা করি। আমাদের মহত্ত্ব যদি হিমালয় প্রমাণ হয়, তবে পাপটা অন্ততঃ বিন্ধ্য-প্রমাণ।" (নিখিল ভারত রাষ্ট্র সমিতিতে মহাত্মার কথার মর্ম্ম—)

# আমেরিকা কেন ভারতের সহায় হইবে?

নিউইয়র্কের এষ্টার হোটেলে এক ভোজ-সভায় মহাত্মা গান্ধির কার্য্যাবলীর কথা আলোচিত হইয়াছিল। এই সভায় আমেরিকার সুপ্রিম কোর্টের বিচারপতি জেনিরাল এক বক্তৃতা করিয়াছিলেন। তাঁহার বক্তৃতার মর্ম্ম—

আজ সমস্ত জগতবাসীর দৃষ্টি ভারতবর্ষ এবং যে লোকটি ভারতের স্বাধীনতা সংগ্রামের নেতা, তাঁহার উপর নিবদ্ধ হইয়াছে।

ভারতবর্ষ কিরূপ দেশ এবং এই বিশিষ্ট ব্যক্তিটি কে?

ভারতবর্ষ প্রায় একটা মহাদেশ। ইহার লোক সংখ্যা ৩০ কোটী, সমগ্র পৃথিবীর লোক সংখ্যার এক ষষ্ঠাংশ। আর মহাত্মা বর্ত্তমান শতাব্দীর এক জন অত্যাশ্চর্য্য লোক।

আজ সমগ্র জগৎ আর্থিক দুর্দ্দশায় প্রপীড়িত। কাজের অভাবে লক্ষ লক্ষ লোক রাস্তায় ঘুরিতেছে। এরূপ দুর্দ্দিন আর কখনও আসে নাই। এসময়ে পৃথিবীর অধিকাংশ লোকই আপন আপন সুখ দুঃখের কথা লইয়া দিন কাটাইতেছে।

তথাপি প্রত্যেক দেশে আজ ভারত-প্রসঙ্গ এবং মহাত্মা গান্ধীর কথা সাগ্রহে আলোচিত হয় কেন? কারণ, সে দেশ এবং সেই ব্যক্তিটির কার্য্যের মধ্যে দিয়া এমন একটি অঙ্কের অভিনয় হইতেছে যাহার সহিত সমগ্র মানব জাতির ভাবী স্বার্থ জড়িত আছে।

ভারতবর্ষ আজ প্রাণপণে স্বাধীনতা সংগ্রামে অবতীর্ণ হইয়াছে; ইংলণ্ডকে তাহারা বলিয়াছে, ভারতের কর্তৃত্ব ভারতবাসীর হাতে তুলিয়া দিয়া তোমরা তোমাদের যথাসর্ব্বস্ব লইয়া প্রস্থান কর। ১৭০ বৎসর ধরিয়া ইংলণ্ড এই দেশ শাসন করিতেছে, ইতিমধ্যে ইংরাজ অমূল্য সম্পদ সংগ্রহ করিয়াছে; কিন্তু বৃটিশের শাসনাধীনে ভারতবাসী দারিদ্র্য ও দুর্দ্দশার চরমসীমায় উপনীত হইয়াছে।

কেহ কেহ হয়ত জিজ্ঞাসা করিবেন, আমাদের তাহাতে কি? এই দূরবর্ত্তী দেশের সমস্যা লইয়া আমেরিকাবাসীর মাথা ঘামাইবার কি প্রয়োজন আছে?

হাঁ, কয়েকটি কারণ আছে। আমি সেগুলি আপনাদের নিকট বিবৃত করিব।

প্রথম কারণ—পৃথিবীর প্রত্যেক দেশের অবস্থার সহিত আমাদের যোগ আছে।

১৭৭৬ সালে ৪ঠা জুলাই তারিখে ফিলাডেলফিয়া সহরে আমেরিকার স্বাধীনতা ঘোষিত হয়। তদবধি সমগ্র জগতের দৃষ্টি আমাদের উপর পড়িয়াছে। আমরা যে নূতন শাসনতন্ত্র প্রতিষ্ঠা করিয়াছি, তাহার ফলাফল সকলেই আগ্রহের সহিত লক্ষ্য করিতেছে। আজ যে দেশের সহিত ভারতের সংগ্রাম চলিতেছে, সেই দেশের সহিত সাত বৎসর ধরিয়া আমরাও সংগ্রাম করিয়াছিলাম। ইহার ফলে আমেরিকা স্বাধীন হইয়াছিল। স্বাধীনতা লাভের পর অল্প সময়ের মধ্যে আমরা যেরূপ উন্নতি সাধন করিয়াছি, তাহাতে অন্যান্য জাতির অগ্রে দাঁড়াইবার অধিকার আমাদের জন্মিয়াছে। স্বাধীনতার দ্বারাই ইহা সম্ভবপর হইয়াছে। আমাদের প্রদর্শিত পন্থা পৃথিবীর সকল জাতিকেই অনুপ্রাণিত করিয়াছে, এমন দেশ বোধ হয় নাই—যেখানে আমেরিকার প্রভাব অনুভূত হয় নাই। তাই আজ পৃথিবীর সর্ব্বত্র সকল নির্য্যাতীত জাতি আমাদেরই অনুকরণে মাথা তুলিয়া দাঁড়াইয়াছে। আমেরিকার স্বাধীনতা

লাভের পর যে সকল দেশ স্বাধীনতা সংগ্রামে আত্মনিয়োগ করিয়াছে, তাহারাই আমাদের নৈতিক সমর্থন হইতে বঞ্চিত হয় নাই। আজ ভারতবর্ষ আমাদের সহানুভূতি চায় এসময়ে সাড়া দেওয়া আমাদের অবশ্য কর্তব্য। স্বাধীনতা তাহার জন্মগত অধিকার—এই অধিকার লাভে ভারতবর্ষকে যথাসাধ্য সাহায্য করা দরকার।

দ্বিতীয় কারণ—আজ পৃথিবীর সর্ব্বত্র দারুণ অর্থসঙ্কট দেখা দিয়াছে। সকল দেশই ইহাতে বিপন্ন হইয়াছে।

আমরা যে সমস্ত অসুবিধা ভোগ করিতেছি, তাহার প্রতিকার-কল্পে নানা প্রকার প্রস্তাব করা হইয়াছে।

যাহারা যথেষ্ট শক্তিশালী তাহারাও করভারে কষ্ট ভোগ করিতেছেন। শাসন-কার্য্যের ব্যয়ভার অত্যন্ত বাড়িয়াছে। তাহাতে সকলেরই কষ্ট হইতেছে।

প্রেসিডেন্ট হুভার সম্প্রতি অস্ত্র-শস্ত্রের ব্যয় সম্পর্কে যে ভীষণ বর্ণনা দিয়াছেন, তাহাতে দেখা যায়, এই ব্যয়ভার অসম্ভবরূপে বাড়িয়াছে। জগতের সকল জাতিকে এই ব্যয়ভার বহনের ক্লেশ হইতে অব্যাহতি দিতে হইবে।

নৌবাহিনীর জন্যই সর্ব্বাপেক্ষা অধিক ব্যয় হয়। ইংরাজের নৌবলই সর্ব্বাপেক্ষা অধিক, সাত সমুদ্রের উপর ইহার আধিপত্য সুপ্রতিষ্ঠিত। ভারতবর্ষকে রক্ষা করিবার জন্যই ইংরাজ এই বিরাট নৌবহরের ব্যয় বহন করে। আজ ভারতবর্ষকে স্বাধীন করা হউক; ইংরাজের এতটা নৌবল রক্ষার প্রয়োজন আর থাকিবে না। তখন ইংরাজ করদাতাগণের স্কন্ধ হইতে একটা প্রকাণ্ড করভার নামিয়া যাইবে। তারপর ইংরাজের নৌবহর অন্তর্হিত হইবার সঙ্গে সঙ্গে সমুদ্র পথ বাধামুক্ত হইবে এবং অন্যান্য দেশের নৌবাহিনীও অদৃশ্য হইবে।

এসমস্ত কথা আলোচনা করিলে কে অস্বীকার করিবে যে, ভারতের স্বাধীনতা প্রাপ্তির সহিত সকল দেশেরই স্বার্থ জড়িত রহিয়াছে।

৪র্থ কারণ—কল কারখানা, কৃষি-ক্ষেত্র এবং বন হইতে যাহা উৎপন্ন হয়, তাহা কাজে লাগাইবার ব্যবস্থা করা আবশ্যক। আমার তাই পণ্যবিক্রয়ের জন্য একটা উপযুক্ত বাজার চাই। চীন দেশকে বাদ দিলে ভারতবর্ষই সর্ব্ব প্রধান বাজার হইতে পারে। কিন্তু আজ সেখানকার লোক সব অর্থ-হীন। ক্রয় করিবার শক্তি তাহাদের নাই। গড়ে প্রত্যেক ভারতবাসীর আয় ছয় সেণ্টের (প্রায় দুই আনা) বেশী নহে। সুতরাং তাহারা ক্রয় করিবে কি?

ভারতবাসীরা বুদ্ধিমান, তাহারা পরিশ্রমী। একবার স্বাধীন হইতে পারিলে তাহারা অল্প সময়ের মধ্যেই প্রভুত উন্নতি সাধনে সমর্থ হইবে। জাপানই তাহার দৃষ্টান্ত। স্বাধীন জাপান কোন অংশেই পাশ্চাত্য দেশ হইতে হীন নহে। এই অবস্থায় ভারতবাসীর সাহায্য করা, সর্ব্বদা সর্ব্বত্র স্বাধীনতার সমর্থন করা আমাদের উচিত নহে কি?

ভারতবর্ষ একবার স্বাধীন হইলে সেখানে সকল জাতীর পণ্য বিক্রয়ের সুবিধা হইবে, জগতের অর্থসঙ্কট দূর হইবে।"

মহাত্মাজীর চেষ্টা সার্থক হইবে কি? তিনি অনেক দূর অগ্রসর হইবেন, তাঁহার প্রতি পাদক্ষেপের সহিত আমাদের সাহায্য সহানুভূতি তাঁহাকে অনুসরণ করিবে। তিনি নিষ্ক্রিয় প্রতিরোধ নীতির পক্ষপাতী, ইহা আজ পৃথিবীর আদর্শ হইতে চলিয়াছে। আমরা এই নীতির জয় কামনা করি। মহাত্মাজী ও তাঁহার নীতি সাফল্য লাভ করুক।

মহাত্মার উদ্যম সার্থক হউক আর না হউক, ভারতবর্ষ আজ স্বাধীনতার পথে অগ্রসর হইতেছে এবং সমগ্র জগতের সহানুভূতি ইহার পশ্চাতে রহিয়াছে। ভারতের স্বাধীনতা লাভ অবশ্যম্ভাবী, কেহই তাহাতে বাধা দিতে পারিবে না। আপাততঃ কিছু দিনের জন্য বৃটিশের কূট রাজনীতি ভারতের লোকদিগকে দলে দলে বিভক্ত করিয়া রাখিতে পারে; কিন্তু ইহার ফল কখনও চিরস্থায়ী হইবে না।

যদি সম্ভবপর হয়, গান্ধীর নেতৃত্বে নিষ্ক্রিয় প্রতিরোধ নীতিদ্বারা ভারতবর্ষ স্বাধীনতা লাভ করিবে। কিন্তু তাহা যদি সম্ভবপর না হয়, তাহা হইলে অপর কোন নেতার অধীনে শারীরিক শক্তি প্রয়োগ করিয়াই ভারতবর্ষ স্বাধীন হইবে এবং জগতের জাতিসমূহের মধ্যে গৌরবের আসন গ্রহণ করিবে।

# মহাত্মার বিলাত যাত্রা

(গত ২৯শে আগষ্ট বেলা ১-২০ মিনিটের সময় রাজপুতনা জাহাজে মহাত্মা বিলাত যাত্রা করিয়াছেন। যাত্রার পূর্ব্বে সভায় ও জাহাজে উঠিয়া তিনি নিম্নোক্ত বাণী বলিয়া গিয়াছেন।)

লণ্ডন যাত্রার প্রাক্কালে আপনাদের আশীর্ব্বাদ চাহিতেছি। আমি গভর্ণমেণ্টের সঙ্গে দিল্লীর চুক্তিপত্রে আবদ্ধ হইয়াছি। উহা মনোযোগের সহিত আপনারা পাঠ করিবেন এবং উহার কি ফল হইতে পারে, তাহা ভাবিয়া দেখিবেন। আমার আশঙ্কা হয় এই যে কেহ কেহ উহার প্রতি বক্র দৃষ্টিতে চাহিয়া বিস্ময় সহকারে একথা বলিবে—এই লোকটা আবার কি করিয়া বসিল! তাঁহাদের সন্দেহ জাগিতে পারে কিন্তু আমি জানি জাতি আমাকে বিশ্বাস করে। কারণ, তাহারা কি আমাকে তাহাদের একমাত্র প্রতিনিধি নির্ব্বাচিত করিয়া আমার প্রতি সম্পূর্ণ বিশ্বাস দেখায় নাই?

কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলি যে, আমি আমার দুর্ব্বলতার কথাও অবগত আছি। যে দেশে আমি যাইতেছি, সেই দেশ এবং সেই দেশের পারিপার্শ্বিক অবস্থার প্রতি দৃষ্টি রাখিয়া ও আপনারা আমার উপর বিপুল দায়িত্ব অর্পণ করিয়াছেন, তাহার বিচার করিয়া আমি বুঝিতেছি যে, আমার তথায় যাওয়ার নিমন্ত্রণ গ্রহণ না করাই কর্ত্তব্য ছিল। কিন্তু আমার প্রতি আপনাদের যে অবিচলিত আস্থা আছে, তাহা মহাত্মা

হিমালয়ের মত, এবং তাহাই আমাকে সমস্ত ঝড় ঝাপটা হইতে রক্ষা করিবে। ইহাই আমার ভরসা।

ভারতের কোটী কোটী লোক পেট ভরিয়া খাইতে পায় না। কংগ্রেস তাহাদের দুর্দ্দশা নিবারণের জন্য চেষ্টিত। প্রকৃত পক্ষে আমাদের জাতিটাই পঙ্গু, আমিও পঙ্গু পঙ্গুজাতির প্রতিনিধি পঙ্গু হইব, তাহাতে বিস্ময়ের কিছুই নাই। পঙ্গুই পঙ্গু জাতির অসুবিধা ও দুর্দ্দশার কথা সম্যক উপলব্ধি করিতে সমর্থ। আমি আমার দুর্ব্বলতার কথা সম্পূর্ণ অবগত আছি এবং আমি পুনর্ব্বার বলিতেছি যে, আমি আমার ত্রুটি সম্বন্ধে অন্ধ নহি।

সত্য ও অহিংসার প্রতিনিধিরূপে আমি লণ্ডনে যাইতেছি, আমার বিশ্বাস আছে যে, যথাসময়ে সত্য ও অহিংসা সগৌরবে জয়ী হইবেই।

ভগবানের উপর আমার দৃঢ় বিশ্বাস আছে। এ সমস্ত ঘটনার মধ্যেই যে ভগবানের হাত রহিয়াছে, তাহা আমি বিশ্বাস করি। ভগবানে যাহার বিশ্বাস আছে, সাফল্য সম্বন্ধে সে সুনিশ্চিত। দুর্ব্বল-নিঃসম্বল, শূন্যহস্ত যে তাহাকে ভগবান নিশ্চয়ই রক্ষা করেন। দুর্ব্বলতা ও বিনয়ই সাফল্যের মূল। অহিংসার শক্তি অসীম এবং সেই শক্তিই বিপুল বিরোধী শক্তিকে প্রতিহত করিবে।

এই বিশ্বাস লইয়াই আমি যাইতেছি। যদি ভাগ্য বিড়ম্বনায় ব্যর্থকাম হইয়া ফিরিয়া আসি, আপনারা যেন হতাশ না হন। যদি সিদ্ধিলাভ করিয়া ফিরিয়া আসি, আপনারা যেন গৌরবোদ্ধত না হন। একথা সুনিশ্চয় যে, জয় পরাজয় ভগবানের ইচ্ছাধীন।

আমাকে কংগ্রেসের আদেশ মান্য করিয়া চলিতে হইবে। আমি যাহাতে সেই আদেশ পালন করিতে পারি, আপনারা তাহা করুন। আমি অঙ্গীকার করিতেছি যে, আপনারা আমার উপর যে বিশ্বাস ন্যস্ত করিয়াছেন, তাহাতে আমি আপনাদিগকে নিরাশ করিব না। আমি যদি আপনাদের বিশ্বাস ভঙ্গ করি এবং আপনাদের আদেশ অনুসারে না চলি, তবে আপনারা আমাকে কংগ্রেস হইতে বিতাড়িত করিতে পারিবেন, এমন কি তদপেক্ষাও গুরুতর ব্যবস্থা অবলম্বন করিতে পারিবেন। এজন্য যদি আপনারা আমাকে হত্যাও করেন, তবে তাহা আমি হিংসার কার্য্য মনে না করিয়া অহিংসার কার্য্যই মনে করিব। সে যাহা হউক, আমি কোন প্রকারেই আপনাদের প্রতি বিশ্বাসঘাতকতা করিতে বা আপনাদিগকে প্রবঞ্চিত করিতে ইচ্ছা করি না।

ভারতের হতভাগ্য পঙ্গু জাতিকে আমি কি প্রবঞ্চিত করিতে পারি? ইংরাজ, মুসলমান খৃষ্টান বা শিখ কাহারও প্রতি আমার শত্রুতা নাই। আমি তাহাদের সকলের জন্য সম্ভব মত সর্ব্বপ্রকার চেষ্টা করিতে বাধ্য যে কোন শিখ বা মুসলমান ব্যক্তিগত ভাবে বলিতে পারে যে, আমি তাহার প্রতিনিধি নহি; কিন্তু কংগ্রেস আমাকে আদেশ দিয়াছে আমি সকলের অধিকার রক্ষা করিতে বাধ্য, কারণ কংগ্রেস ভারতের সকল সম্প্রদায় ও সকল লোকের প্রতিনিধি।

জমিদার ও দেশীয় নরপতিগণের কোন অহিত আমি করিতে পারি না। তাঁহারা যতদিন পর্য্যন্ত দরিদ্র প্রজাদের স্বার্থ রক্ষা করিবেন এবং তাহাদের প্রতি সদ্ব্যবহার করিবেন, ততদিন পর্য্যন্ত আমরা তাঁহাদের কোন অনিষ্ট করিব না। আমি তাঁহাদিগকে কৃষক ও কৃষিজীবীদের প্রতি উচিত ব্যবহার করিতে অনুরোধ করিতেছি।

আমি আপনাদিগের নিকট আমার ধর্ম্মের কথা বুঝাইয়া দিলাম। আমি চাহি যে, আপনারা সকলে কংগ্রেসের আদেশ পালন করুন।

এখন আমি আমার চেষ্টার সাফল্যের জন্য আপনাদের আশীর্ব্বাদ ভিক্ষা করিতেছি। আমার স্থির বিশ্বাস এই যে, আপনাদের শুভেচ্ছা তথা ভগবানের আশীর্ব্বাদে আমরা সাফল্যলাভ করিব। ভগবান আমাদের মঙ্গল করুন।

## ভগবান ভরসা

"দিকচক্রবালে আশার কোন লক্ষণ দেখিতেছিনা বটে, তথাপি আমি আজন্ম বিশ্বাস প্রবণ বলিয়া নিরাশার মধ্যেও আশা পোষণ করিতেছি। ভগবানই আমার ভরসা এবং ভগবানই যেন আমার লণ্ডন যাত্রার পথ পরিষ্কার করিয়া দিয়াছেন। সুতরাং আমি আশা করি যে, মানবজাতির সেবার জন্য তিনি আমাকে নিমিত্ত স্বরূপ ব্যবহার করিবেন। আমার নিকট ভারতের সেবা এবং মানব জাতির সেবা সমানার্থ বাচক। ভারতের কোন কোন জনসমষ্টি কংগ্রেসকে অস্বীকার করিতে পারে, কিন্তু সমগ্র ভারতের প্রতিনিধিত্ব করাই কংগ্রেসের উদ্দেশ্য, সুতরাং আমার উপর যে বিশ্বাস ন্যস্ত হইয়াছে, সেই বিশ্বাসের যোগ্য হইবার জন্য আমি সকল প্রকার লোকের স্বার্থ রক্ষারই চেষ্টা করিব, প্রকাশ থাকে যে, সে স্বার্থ ভারতের মূক জন-সাধারণের স্বার্থের বিরোধী না হওয়া আবশ্যক, কারণ প্রধানতঃ এই মূক জনসাধারণের জন্যই কংগ্রেসের অস্তিত্ব। আশা করি যে, প্রাদেশিক সরকারগণ, সিভিল সার্ভিস এবং ইংরাজ ব্যবসায়িগণ অভিষ্টলাভে কংগ্রেসকে সাহায্য করিবে। কংগ্রেস অহিংসা ও সত্যের প্রতীক, জাতির সকল অংশের শুভেচ্ছার উপরই কংগ্রেসের সাফল্য নির্ভর করে সুতরাং আমি ভরসা করি যে, জাতির এ দীন প্রতিনিধি আজ যে কর্ত্তব্য পালনের জন্য যাইতেছে সকলেই তাহার সাফল্য কামনা করিবে।"

---

# লণ্ডনে গিয়া মহাত্মা কি করিবেন ?

ব্রিটিশের নিকট ভারতবর্ষের যে দাবী আছে, পাছে অনুরোধ উপরোধে প'ড়িয়া মহাত্মা গান্ধী সেই দাবী খর্ব্ব করেন এবং যে অভীষ্ট লাভের জন্য ভারতবর্ষের এত বীর আত্মত্যাগ স্বীকার করিয়াছে ও আত্মবিসর্জ্জন দিয়াছে, কিয়ৎপরিমাণেও সেই অভীষ্ট ত্যাগ করেন, এই আশঙ্কায় অনেকের হৃদয়ে উদ্বেগের সঞ্চার হইয়াছে। যাঁহারা এইরূপ ভয় ও সংশয় পোষণ করেন, তাঁহারা গান্ধীর মর্য্যাদারই হানি করেন। এই লোকটির সম্বন্ধে তাঁহাদের প্রকৃত জ্ঞান খুবই কম। তথাপি তাঁহাদের আশঙ্কার কারণ বুঝা যায়।

সেপ্টেম্বরের সভায় হারাইবার অনেক আছে। যাঁহারা মহাত্মাকে শ্রদ্ধা করেন, তাঁহারা তাঁহাদের বিশ্বাসভাজন নেতার মর্য্যাদা ও শক্তির জন্য চিন্তিত; যাহারা ভারতবর্ষকে ভালবাসেন, তাঁহারা একটা জাতির দোলদোদুল্যমান ভাগ্যের জন্য চিন্তিত; পৃথিবীর সর্ব্বত্র যে সমস্ত আদর্শ-বাদী গান্ধীর সত্যাগ্রহ নীতিকে মানবীয় সমস্যার সমাধানের একটা নূতন উপায় বলিয়া মনে করেন, তাঁহারা উদ্বিগ্ন হইয়াছেন যে, কোন একটা রাষ্ট্রীয় বা আন্তর্জ্জাতিক সমস্যায় এই নীতি ফলপ্রদ কিনা। কিছু দিন পূর্ব্বের উড্র উইলসনের মতই আজ মহাত্মা গান্ধী—উইলসনের মত কেন তদপেক্ষা অনেক বেশী পরিমাণে—সমগ্র পৃথিবীর প্রাণশক্তির কেন্দ্রস্থলে দণ্ডায়মান তাঁহার দুইহস্তে অনাগত বহু শতাব্দীর ভাগ্য দোল খাইতেছে। শ্রেষ্ঠতম মানবও এই অতি বৃহৎ সমস্যার পীড়ন সম্পূর্ণ সহ্য করিতে সমর্থ বলিয়া মনে হয় না; সুতরাং গান্ধীও হয়তো সাগরপারের অজানা দেশে যাইয়া আপোষের লোভে অভীষ্ট ত্যাগ করিতে পারেন,—যেমন আমেরিকার প্রেসিডেণ্ট উইলসন করিয়াছিলেন এবং তদ্দ্বারা নিজকেই হীন করিয়াছিলেন,—যদি কেহ এরূপ আশঙ্কা করে, তবে তাহাতে বিস্মিত হইবার কিছু নাই।

বিষয়টাকে এইরূপ সাধারণভাবে বিচার যদি নাও করা যায় তাহা হইলে গান্ধীর দিক দিয়া আশঙ্কার বিশেষ কারণ আছে। সাম্রাজ্যের দাসত্ব হইতে ভারতের মুক্তি আন্দোলনের যাঁহারা সমর্থক তাঁহাদের কাহারও কাহারও সহিত আলাপ করিয়া আমি উহা বুঝিয়াছি।

ইতিমধ্যেই কাহারও কাহারও মনে এই ধারণা জন্মিয়াছে যে, গান্ধী লর্ড আরুইনের সহিত চুক্তি করিতে যাইয়া অনেক নামিয়া গিয়াছেন এবং তদ্দ্বারা শেষ পর্য্যন্ত প্রধান মন্ত্রী ম্যাকডোনাল্ডের নিকট সমস্ত সঁপিয়া দিবার পথ প্রস্তুত করিয়াছেন। যাঁহারা শত্রুকে কখনও বিশ্বাস করিতে পারেন না এবং শত্রুর সহিত সংগ্রাম করিতে যাইয়া যদিও শত্রুর সহিত নিজেও সমভাবেই ধ্বংস হয়, তথাপি কিছুতেই শান্তিপূর্ণ আলোচনার দ্বারা অভীষ্ট লাভ অপেক্ষা শেষ পর্য্যন্ত সংগ্রামের দ্বারাই চরম মীমাংসার পক্ষপাতী, তাঁহাদের পক্ষে এরূপ ধারণা করা স্বাভাবিক। সে যাহা হউক, গান্ধীর চরিত্র এবং নয়াদিল্লীতে গান্ধীর কার্য্য সম্বন্ধে ভ্রান্ত ধারণা হইতেই এই ধারণার সৃষ্টি হইয়াছে।

গান্ধীর নীতি, গান্ধীর শিক্ষা এবং গান্ধীর এক বৎসরের কার্য্য বিবেচনা করিলে সহজেই বুঝা যাইবে যে, যে মুহূর্ত্তে ইংরাজ আপোষ করিবার অভিপ্রায় জানাইয়াছে,—এমন কি, কংগ্রেস ও কংগ্রেসের নেতৃবৃন্দ কর্ত্তৃক উত্থাপিত দাবী আলোচনা করিতে সম্মত হইয়াছে, সেই মুহূর্ত্তেই গান্ধী সংগ্রামের অবসান করিয়া শান্তি স্থাপন করিতে বাধ্য। লর্ড আরুইন গান্ধীকে কারাগার হইতে মুক্ত করিয়া আপোষের অভিপ্রায় জানাইয়াছিলেন। বড়লাটের অভিপ্রেত আলোচনায় সম্মত হইয়া মহাত্মা সহস্র দেশবাসীকে নিষ্ঠুর নির্য্যাতন হইতে মুক্ত করিয়াছেন; কিন্তু অহিংস সংগ্রাম দ্বারা যতটুকু সাফল্য লাভ করিয়াছেন, তাহা বা স্বাধীনতার দাবীর বিন্দুমাত্র পরিত্যাগ করেন নাই। পক্ষান্তরে তিনি অনেক—ভারতে স্বাধীনতা লাভের জন্য অন্য কোন ভারতবাসী অপেক্ষা অনেক বেশী—লাভ করিয়াছেন এবং তদ্দ্বারা লণ্ডনে জয়ের দৃঢ় ভিত্তি স্থাপন করিয়াছেন যখন দেখা যায় যে, গান্ধী-আরুইন চুক্তি শান্তি সন্ধি নহে, উহা বিরাম-সন্ধি মাত্র, তখনই এই চুক্তির প্রকৃত গুরুত্ব বুঝা যায়। শত্রুপক্ষে আবেদনক্রমে গান্ধী এই বিরাম-সন্ধি মঞ্জুর করিয়াছেন। ১৯৩০—৩১ সালের সংগ্রামে এখানেই তাঁহার জয় এবং বিরাম-সন্ধির [illegible] যখন শান্তি সন্ধি লিখিত হইবে, তখন তিনি যে ইচ্ছানুরূপ সর্ত্ত দিতে পারিবেন, এই জয়ের দ্বারা তিনি সেই শক্তিলাভ করিয়াছেন। এসম্বন্ধে আমাদের যদি কোন সংশয় থাকে, তবে উইনষ্টন চার্চ্চিল প্রভৃতির আশঙ্কার দিকে দৃক্‌পাত করিলেই সংশয় দূর হইবে, কারণ গান্ধী ভারতবর্ষের জন্য কি লাভ করিয়াছেন, আমাদের অনেকেই তাহা না জানিলেও তাঁহারা ঠিক জানেন।

তারপর রাউণ্ড টেবিল কনফারেন্সটি স্বতঃই একটা আশঙ্কার কারণ, এই গুরুত্বপূর্ণ সভায় মহাত্মাজী কংগ্রেসের একমাত্র প্রতিনিধি থাকিবেন, বটে কিন্তু সমগ্র ভারতের একমাত্র প্রতিনিধি নহেন। পক্ষান্তরে দেশীয় নরপতিগণ, উদারনীতিকগণ, মডারেটগণ এবং অন্যান্য এমন অনেকে থাকিবেন, খাস ভারতবর্ষ অপেক্ষা ব্রিটিশ সাম্রাজ্যের সহিতই যাহাদের স্বার্থ অধিকতর জড়িত। ইঁহাদের মধ্যে গান্ধী কি একা পড়িয়া যাইবেন না? অন্ততঃ এমন একটা সময় নিশ্চয়ই আসিবে, যখন ব্রিটিশ সরকার হইতে এমন সর্ত্ত উপস্থিত করা হইবে, যাহা কংগ্রেসের পক্ষে, সুতরাং গান্ধীর পক্ষে, গ্রহণযোগ্য নহে; কিন্তু সকলের পক্ষে না হইলেও অন্ততঃ অধিকাংশ প্রতিনিধির পক্ষে গ্রহণযোগ্য বলিয়া বিবেচিত হইবে। তখন মহাত্মাজী একান্ত একা পড়িয়া যাইবেন। যদি তখনও আপোষে সম্মত না হন, তবে তাঁহাকে সকলে এই বলিয়া উপহাস ও নিন্দা করিবে যে, তিনি দেশের মঙ্গল অপেক্ষা নিজের জিদকেই বড় মনে করেন, সুতরাং তাঁহার সঙ্গ কারবার অসম্ভব। এমতাবস্থায় গান্ধীর পক্ষে অটল থাকা অসম্ভব হইবে এবং শেষ কালে পরাভব স্বীকার করিবেন। শীঘ্রই হউক, আর বিলম্বেই হউক, এমতাবস্থায় সকল লোকই পরাভব স্বীকার করে; মহাত্মার ত কথাই নাই। তিনি স্বভাবতঃই শত্রুকেও বিশ্বাস

করেন, একান্ত শান্তিকামী, সুতরাং তিনি শেষ পর্য্যন্ত যে-কোন মূল্যে শান্তি ক্রয় করিয়া আনিবেন।

এই আশঙ্কার উত্তর প্রথমতঃ ইতিহাসেই পাওয়া যায়। গান্ধী ইতিমধ্যেই এরূপ অবস্থায় পড়িয়া অটল রহিয়াছেন। গত বৎসর যখন তিনি রাউণ্ড টেবিল কনফারেন্সে যাইতে অসম্মত হইয়াছিলেন, তখন তিনি কি তাঁহার দেশবাসীদের মতের বিরুদ্ধে, সাম্রাজ্যের মতের বিরুদ্ধে এমন কি, পৃথিবীর মতের বিরুদ্ধে একক দাঁড়াইয়াছিলেন না? ভারতবর্ষের অন্যান্য প্রত্যেক মতাবলম্বী যাওয়ার জন্য ব্যস্ত ছিল এবং গিয়াছিল। কংগ্রেসের বিগ্রহরূপী গান্ধী যাইতে চাহেন নাই এবং যান নাই। বৃটেন তাঁহার সর্ত্তে সম্মত হয় নাই সুতরাং তিনি একক হইয়াও আমন্ত্রণ প্রত্যাখ্যান করিয়াছিলেন! শুধু তাহাই নহে, ব্রিটেনের বিরুদ্ধে একক যুদ্ধ-ঘোষণা করিলেন এবং সাম্রাজ্যের ভিত্তি টলাইয়া দিলেন। মহাত্মা একবার যাহা করিয়াছেন, পুনরায় তাহা করিবেন। আমাদের মনে হয়, গতকল্য লাহোরে মহাত্মার যে অবস্থা ছিল, আগামীকল্য লণ্ডনে তাঁহার অবস্থা অপেক্ষা সুবিধা-জনক হইবে। যদি প্রয়োজন হয় তবে ইতিহাসের পুনরাবর্ত্তন হইবে।

কিন্তু ঐ আশঙ্কার আর একটা উত্তর আছে। ঐতিহাসিক উদাহরণের মধ্যে এই উত্তর পাওয়া যায় না বটে, কিন্তু মহাপুরুষের অসাধারণ শক্তির মধ্যে ঐ উত্তর পাওয়া যায়। এমন অনেক বিষয় আছে, যাহা আমরা গান্ধীর পক্ষে সম্ভব মনে করি না। এই যেমন, লণ্ডনের কূটনৈতিকদের আদর-আপ্যায়নে মহাত্মা আত্মবিস্মৃত হইবেন, বা রাজা ও রাজসভার জাকজমকে বিভ্রান্ত হইয়া পড়িবেন, অথবা জনসাধারণের স্তুতিনিন্দায় তুষ্ট রুষ্ট হইবেন, এমন কথা আমরা মনে করিতে পারি না। মহাত্মা এ সমস্তের অতীত। তাঁহাকে ক্রয় করা অসম্ভব শুধু এই জন্য যে, তাঁহার কোন বিষয়-তৃষ্ণা নাই। ভ্রান্ত পথে তাঁহাকে চালিত করা অসম্ভব, কারণ বহু বৎসরের সংযম-নিয়মের ফলে তিনি অন্তর্দৃষ্টি লাভ করিয়াছেন। রাজ পোষাকের সহিত প্রতিদ্বন্দ্বিতায় কটিবাস গান্ধীর সত্তার বর্ম্মস্বরূপ হইবে।

এজন্যই আমরা কল্পনা করিতে পারি না যে, মহাত্মা গান্ধী কদাপি উহা করিবেন না, কারণ তিনি উহা করিতে পারেন না। তিনি ভারতের মুক্তির জন্য আত্মনিয়োগ করিতেছেন। লক্ষ লক্ষ লোকের বিশ্বাসের দ্বারা, লক্ষ লক্ষ লোকের ত্যাগের দ্বারা তাঁহারা এই ব্রত পবিত্রীকৃত। তিনি মহাবাণী উচ্চারণ করিয়াছেন—"সম্ভব হইলে শান্তির দ্বারা, আবশ্যক হইলে সংগ্রামের দ্বারা" দেশকে স্বাধীন করার জন্য তিনি অবিরাম চেষ্টা করিবেন। আমাদিগকে বিশ্বাস করিতে হইবে যে, গান্ধী যাহা বলেন, তাহা করেন ইহার বিপরীত বিশ্বাসের অর্থ একথা বিশ্বাস করা যে, জল পাহাড় হইতে না নামিয়া পাহাড়ে উঠে।

আর একটা কথা স্মরণ রাখিতে হইবে। গান্ধী অলৌকিক বীরত্ব ও রাজনৈতিক-বুদ্ধির দ্বারা ভারতবর্ষকে এমন এক স্থানে আনিয়া পৌঁছাইয়াছেন যে, ঐ অবস্থায় তাঁহার অপেক্ষা অনেক বেশী দূর সেও দাবী পূর্ণ না হওয়া পর্যন্ত অটল থাকিবে, ভারতবর্ষ এ স্বাধীনতার ব্রত গ্রহণ করিয়াছে। লাহোরের প্রস্তাবের পর, স্বরাজ্যের সঙ্কল্প গ্রহণের পর এবং জাতীয় পতাকা উত্তোলনের জাতি আর ইচ্ছা করিলেও পশ্চাতে হটিতে পারে না। সে যাত্রা সুরু করিয়াছে, পশ্চাৎকে পশ্চাতে রাখিয়াই সে চলিবে। যা ঘোষণা করা হইয়াছে, ভারতবর্ষে যাহা ঘটিয়াছে, যে কষ্ট করিয়াছে, তাহার পরও যদি সে তাহার প্রাপ্য অপেক্ষা কম গ্রহণে সম্মত হয়, তবে সে সমগ্র জগতের নিকট হাস্যাস্পদ ও ইংরাজের নিকট উপহাসাস্পদ হইবে। এতদপেক্ষা অধিকতর দুর্গতি হইবে তাহার নিজ দেশের লোকের নিকট। ভারতের আত্মত্যাগীগণ মরণের পরপার হইতে অভিশাপ বর্ষণ করিবে। অগণিত কারা-প্রকোষ্ঠে বসিয়া বন্দিগণ নীরবে যে অশ্রু বিসর্জ্জন করিয়াছে, যে রক্ত তাহাদের পথ-প্রস্তরকে রঞ্জিত করিয়া তুলিয়াছে, সেই অশ্রু, সেই রক্ত জিহ্বা বিস্তার করিয়া ভারতের কলঙ্ক ঘোষণা করিবে। আজ যদি ভারতবর্ষকে বাঁচিয়া থাকিতেই হয়, তবে তাহাকে সত্যিকার বাঁচা বাঁচিতে হইবে, যোগ্য হইয়াই বাঁচিতে হইবে, আদর্শের অনুগামী হইয়াই বাঁচিতে হইবে, অখণ্ড মুক্ত প্রাণ লইয়াই বাঁচিতে হইবে। আর কেহ এই সত্য উপলব্ধি করুক না করুক, মহাত্মা গান্ধীকে ইহার প্রতি লক্ষ্য রাখিতে হইবে, এই সত্যকে মর্ম্মে মর্ম্মে উপলব্ধি করিতে হইবে, সুতরাং তিনি ইহা বিস্মৃত হইবেন না।

কিন্তু শুধু ভারত নহে, সমগ্র জগতের সমস্যাও এইখানে। এমন কতকগুলি জিনিষ আছে, যেগুলির সম্বন্ধে কোনরূপ আপোষ-নিষ্পত্তি চলে না। কোন একটী জাতির স্বাধীনতা ঐরূপ একটি জিনিষ। কারণ তাহাকে হয় স্বাধীন অথবা অধীন থাকিতে হইবে, দুইয়ের মাঝামাঝি কোন অবস্থা নাই। একটা জাতির আত্মাও তদ্রূপ আর একটি জিনিষ, কারণ সে আত্মাকে হয় খাঁটি থাকিতে হইবে, অথবা উহা খাঁটি থাকিবে না। কোন ব্রতের পবিত্রতা ঐরূপ একটি জিনিষ, হয় ঐ ব্রত পালন অথবা পালনে বিমুখতা। নিজের মাতৃভূমির বাহিরে গান্ধী লক্ষ লক্ষ লোকের অনুরাগ আকর্ষণ করিয়াছেন; এই অনুরাগ তাঁহার স্বদেশ-প্রীতির জন্য নহে,—প্রেম, অহিংসা এবং আত্মিক বলের জন্য। ঐ গুণগুলির জন্য জগতের ইতিহাসে তিনি নিজের বিশিষ্টতা অর্জ্জন করিয়াছেন। তিনি যেমন ভারতের মুক্তির ব্রতের সাধক, সেইরূপ তিনি বিশ্বজগতের আধ্যাত্ম শক্তির অভিভাবকস্বরূপ। লণ্ডন গিয়া তিনি যখন গোল টেবিল বৈঠকে উপবেশন করিবেন, তখন তিনি তাঁহার স্বদেশের কোটি কোটি লোকের প্রতিনিধিরূপে তথায় উপস্থিত থাকিবেন, তাঁহার দেশবাসী তাঁহাকে দাসত্ব বন্ধন হইতে মুক্তিদাতারূপে দেখিয়া থাকে; কিন্তু ভারতের বাহিরের অন্যান্য দেশেরও কোটি কোটি লোক হিংসা, যুদ্ধ বিগ্রহ, ঈর্ষা-দ্বেষ এবং মৃত্যু হইতে তাঁহাকে তাহাদের ত্রাণ

রূপ নিরীক্ষণ করিয়া থাকে। গান্ধী বিশ্বসেবককে উন্নততর জীবন-যাপনের পন্থা প্রদর্শন করিয়াছেন। তিনিই কি ঐ পন্থাকে সাফল্য-মণ্ডিত করিতে সক্ষম হইবেন এবং তদ্দ্বারা উহার যোগ্যতা প্রতিপন্ন করিতে পারিবেন? লণ্ডনে গিয়া তাঁহাকে এই প্রশ্নের উত্তর দিতে হইবে। যদি তিনি তাহাতে ব্যর্থকাম হন, সমস্ত জগতের অন্তর অবসন্ন হইবে।

গ্রেট ব্রিটেনে গিয়া গান্ধীকে যে শক্তি পরীক্ষার সম্মুখীন হইতে হইবে, জগতের ইতিহাসে কখনও কোন মানবকে তেমন কঠোর পরীক্ষার সম্মুখীন হইতে হয় নাই। সে শক্তি পরীক্ষায় উত্তীর্ণ হইবার বিশ্বমানবকে ধন্য করিবার মত মানসিক শক্তি এবং আধ্যাত্মিক বলসম্পন্ন গান্ধীর ন্যায় কোন লোককে সমগ্র জগতের ইতিহাসে কখনও দেখিতে পাওয়া যায় নাই। তিনি শুধু ভারতের নহেন, কিন্তু সমগ্র জগতের মহাত্মা; আমরা তাঁহাকে বিশ্বাস করি এবং তজ্জন্য আমরা তাঁহাকে তাঁহার ব্রত উদ্‌যাপনে সর্ব্বতোভাবে সাহায্য করিব।

(গত আগষ্টের 'ইউনিটি' পত্রিকায় মিঃ জন হেনস্ হোমস্ লিখিত প্রবন্ধের মর্ম্ম)

## "শরৎ"

শ্রীঅন্নপূর্ণা দেবী

বরষার অবসানে হাসিছে জগৎ।
শেফালী মালিকা গলে এসেছে শরৎ।
নীলাকাশে নাহি আর,
রাশি রাশি মেঘ ভার,
কানন রচিছে তার পুষ্পের পথ।
মঙ্গল গীত গাহি এসেছে শরৎ।

রঙ্গিন আঁচলখানি উতলা হাওয়ায়
দিকে দিকে মধু-বাস কেবলি উড়ায়।
নিশার শিশির জলে,
কমল-চরণ ফেলে
জাগালো কুসুম দলে আপন মায়ায়।
সোনার শরৎ আজি নেমেছে ধরায়।

# জার্ম্মানীর বর্ত্তমান অবস্থা

**প্রবন্ধ**

শম্ভু চন্দ্র সেন গুপ্ত

জার্ম্মানীর বর্ত্তমান অবস্থা এমন স্থানে এসে পৌঁছিয়েচে—যে তার আলোচনা করতে গেলে দশ বৎসর পূর্ব্বেকার ইতিহাসের দিকে এগিয়ে যেতে হয়। যুদ্ধের অবসানে ভার্সাই সন্ধিতে স্বাক্ষর করার পর জার্ম্মানীর জনসাধারণকে এমন কতকগুলি বাঁধাধরা নিয়মের মধ্যে থাকতে হ'য়েছিল—যা তারা স্বপ্নেও অনুভব করতে পারেনি। তার পর, দেশের শাসনতন্ত্রের আমূল পরিবর্ত্তন—রাজাধিপত্যের স্থানে সাধারণতন্ত্রের প্রতিষ্ঠা হ'ল, অত বড় বিরাট শিক্ষিত সেনার দল ছত্রভঙ্গ করা হ'ল, প্রজাদের মধ্যে খাদ্য-দুর্ভিক্ষ দেখা দিলে—এই সমস্ত বিশৃঙ্খলা দেশে এখন পুরামাত্রায় চল্‌ছে—কিন্তু তা সত্বেও যে, দেশের শাসন রশ্মিকে অবিচলিত রাখা হ'য়েছিল—আভ্যন্তরিণ কোনও প্রকার বিদ্রোহ হয়নি—আইন ও শৃঙ্খলা পুরামাত্রায় বজায় ছিল—সে কেবল সম্ভব হ'য়েছিল, জনকয়েক মুষ্টিমেয় সিভিলিয়ানের স্বদেশপ্রেমের দরুণ। জার্ম্মানীর প্রথম প্রেসিডেণ্ট্ হার এবার্ট ও ফিল্ড মার্শাল্ ভন্ হিণ্ডেন্‌বার্গের আন্তরিকতা ও অতুল স্বার্থত্যাগ এর সঙ্গে উল্লেখযোগ্য।

রাজ্যের মধ্যে এত বড় একটা পরিবর্ত্তন যে অরাজকতা ও রক্তপাত বিনা সম্ভবপর হ'য়েছিল—যেটা রুশ বা ফরাসী বিপ্লবের সময় মোটেই সম্ভব হয়নি—তা এক বিস্ময়জনক ব্যাপার। যুদ্ধের শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত জার্ম্মানদের মনে এ ধারণা বদ্ধমূল হ'য়ে গিয়েছিল যে, ভালই হোক মন্দই হোক, শান্তি তাদের চাই-ই—যুদ্ধের ওপর তাদের বিতৃষ্ণা এসে গেছে। রণপোতদ্বারা অবরোধ, ভার্সাই সন্ধির সর্ত্ত, পূর্ব্ব প্রাশিয়াকে স্বতন্ত্র করা, সাইলেসিয়ার ইকনমিক ইউনিটী ছত্রভঙ্গ করা—এতগুলো ব্যাপারের ফলে এখন জার্ম্মানীর বর্ত্তমান বংশধরদের অবস্থা সঙ্কটেই উপলব্ধি হচ্ছে। 'রুর' এর মত শিক্ষা ও সভ্যতার স্থানে শ্বেত জাতির ওপর কালা সৈন্যের সমাবেশ করার দরুণ জার্ম্মানরা খুবই অসন্তুষ্ট হ'য়েছিল। বিদ্রোহভাবাপন্ন কার্য্যাবলীকে প্ররোচনা দিয়ে জার্ম্মানী থেকে রাইন প্রদেশকে পৃথক করার চেষ্টা—যে রাইনের সঙ্গে জার্ম্মান জাতির ইতিহাস, ভাবধারা ও আর্থিক অবস্থা অবিচ্ছেদ্যরূপে যুগ যুগ ধরে জড়িত হ'য়ে রয়েচে—এই সব অত্যাচারের দরণ জনসাধারণকে বোঝান একপ্রকার দুঃসাধ্য হ'য়েছিল যে, দেশের অর্থিক অবস্থার পুনরুদ্ধার এখনও সম্ভব।

'রুঢ়' প্রদেশ পরহস্তগত হওয়ায়, প্রচলিত মুদ্রানীতির যে বিশৃঙ্খলা ঘটেছিল—তার দরুণ জার্ম্মানীর কতকগুলি সেরা ব্যক্তির সর্ব্বনাশ সাধিত হয়। তাদের সঞ্চিত অর্থগুলি সব হস্তান্তর হ'য়ে গেল; শুধু তাই নয়, অবসর প্রাপ্ত কর্ম্মচারীদের পেন্সনের পর্য্যন্ত কোনও মূল্য রইল না। কিন্তু তা বলে এটা ভাববেন না যে তারা নিরাশ হ'য়ে গিয়েছিল। নিরাশ হবার পাত্র ত' তারা নয়ই বরং চেষ্টা ও পরিশ্রমের দ্বারা আবার যে পূর্ব্বাবস্থা ফিরে পাওয়া যাবে—এটা সুস্পষ্টরূপে হৃদয়ঙ্গম ক'রে জার্ম্মানরা দ্বিগুণ উৎসাহ ও দৃঢ়তার সঙ্গে কাজ করতে সুরু করে দিলে। যারা এই আর্থিক বিশৃঙ্খলার সময় বর্ত্তমান ছিলেন, তাদের ওপর এটা কতখানি ক্ষতিকর হ'য়েছিল—তা ভাষায় প্রকাশ করা একরকম দুঃসাধ্য ব্যাপার বললেই চলে। ডাক্তার লুথার ও রিশ ব্যাঙ্কের প্রেসিডেণ্ট ডাক্তার স্যাটের তীক্ষ্ণ রাজনীতিক বুদ্ধিই দেশের আর্থিক অবস্থাকে পূর্ব্বাবস্থায় ফিরিয়ে আনতে যথেষ্ট সাহায্য ক'রেছিল। কিন্তু জার্ম্মান জাতির ভবিষ্যতের ওপর অটল বিশ্বাস ও গবর্ণমেণ্টের কর্ম্মচারীদের আদেশানুবর্ত্তিতা যদি এ সময় না পাওয়া যেত তাহ'লে বোধ হয় ডাক্তার লুথার ও ডাক্তার স্যাটের রাজনীতিক বুদ্ধি ও দক্ষতা সফলকাম হ'ত না।

যুদ্ধের পর মিলিত শক্তিবর্গের সঙ্গে মিটমাটের সময় ডাক্তার ষ্ট্রেস্‌মানের মত চতুর রাজনীতিককে যে জার্ম্মানী পেয়েছিল, তার দরুণ তাকে ভাগ্যবান বলতে হ'বে। সহকর্ম্মীদের সহস্র বাধা সত্ত্বেও তিনি তাঁর দেশকে অবর্ণনীয় দুঃখ কষ্টের সময় যে ভাবে পরিচালিত করেছিলেন, তা বাস্তবিকই এক অদ্ভুত ব্যাপার।—তাঁর সন্ধির কথাবার্ত্তার ফলেই ডজ্‌ প্ল্যান্ ( Dawes plan ) ও লোকার্ণো সন্ধি স্বাক্ষরিত হ'য়েছিল। এই দুটো চুক্তির দরুণ জার্ম্মানী পরাপদানত জাতিতে পরিণত হবার হাত থেকে রক্ষা পেয়েছিল; শুধু তাই নয় সে অন্যান্য জাতির সমকক্ষ বলে গণ্য হ'ল ও তাকে জাতিসঙ্ঘের সভ্য করা হ'ল।

জার্ম্মান জাতির চরিত্র বিশ্লেষণ করলে যে গুণটা সচরাচর চোখে পড়ে, সেটা হ'চ্চে—তারা সহসা নিরাশ হয় না। এ ছাড়া তারা অবিশ্রান্ত, অত্যন্ত ভাবপ্রবণ ও অসম্ভব কাজ ব'লে যে সব জাতি পেছিয়ে আসে, ওরা সর্ব্বাগ্রে সেইটার দিকেই এগিয়ে যায়। এই জাতিগত বিশিষ্টতাগুলি যুদ্ধের পর জার্ম্মানীর ক্রমবিকাশে যথেষ্ট সাহায্য ক'রেছিল। পূর্ণ চারবৎসরকাল বিচ্ছিন্ন থাকবার পর, জার্ম্মানরা পৃথিবীর অন্যান্য জাতির সঙ্গে সম্বন্ধ স্থাপন করলে, বিশেষতঃ আমেরিকার যুক্ত রাজ্যের সঙ্গে। আমেরিকার মত—তারা বুঝতে পেরেছিল যে সমবায় প্রণালীতে দ্রব্য উৎপাদন করতে পারলে তারা পৃথিবীর বাজার পুনরায় অধিকার করতে সমর্থ হ'বে। আমেরিকানদের কার্য্য-প্রণালী তাদের কিরকম কাজে লাগতে পারে—এ বিষয় নিয়ে জার্ম্মান বিশেষজ্ঞরা পুঙ্খানুপুঙ্খরূপে অনুশীলন করতে লেগে গেলেন। এঁদের মধ্যে অনেকে এই নীতি গ্রহণ করেছিলেন—নিশ্চিত রূপে না জেনেও যে এটা ইউরোপের অবস্থার উপযোগী হবে কিনা। জার্ম্মানীর লৌহ ও ইস্পাতের তৈরী শিল্প সম্ভার সমেত 'লরেন' নামে জাহাজখানি যখন ফ্রান্সকে হস্তান্তরিত করা হ'ল, তখন জার্ম্মান গবর্ণমেণ্টকে ঐ শিল্পদ্রব্যের মালিকদের আর্থিক ক্ষতিপূরণ করতে হ'য়েছিল—এবং তারা যে ক্ষতিপূরণের টাকা পেয়েছিল তার দ্বারা সংগঠন কাজ আরম্ভ ক'রে দিল। জার্ম্মান শিল্পীরা বাহির থেকে প্রচুর অর্থ ঋণরূপে পেয়েছিল—যদিও তারা এই টাকা পরিশোধের পন্থা খুঁজে বার করতে সমর্থ হয়নি। দ্রব্য-বিনিময় করে সমস্ত জাতির ক্ষতিপূরণ করার দরুণ জার্ম্মানীর শিল্পগুলি সব বেঁচে গেল। জার্ম্মানীর কাছ থেকে ক্ষতিপূরণের টাকা পাচ্ছিল—এই রকম দেশগুলি জার্ম্মানীতে তাদের আবশ্যকীয় দ্রব্য প্রস্তুতের আদেশ দিয়েছিল—যে সমস্ত জিনিষগুলি যুদ্ধের সময় পাওয়া একরকম অসম্ভবই ছিল। এ ছাড়া জার্ম্মানীর অন্যান্য প্রদেশ ও মিউনিসিপ্যালিটীগুলি বৈদেশিক ঋণের সাহায্য পেয়েছিল। সমবায় নীতি অনুসারে জনকয়েক ব্যক্তির অর্থে জার্ম্মানীর প্রদেশে প্রদেশে বাড়ী তৈরী হ'তে লাগল। এই সব বাড়ীর সবগুলিই যে আয় দিত তা নয়। এদের কতকগুলি জনহিতকর কার্য্যে অবশ্যক হ'য়েছিল বটে—তবে তার সংখ্যা মুষ্টিমেয়! দেশের ভেতর শিল্পদ্রব্যের যথেষ্ট চাহিদা ছিল এবং এর দরুণ অনেক লোকনিয়োগের আবশ্যক হ'ল। এ ছাড়া দেশের রেলপথগুলি যুদ্ধের সময় নষ্ট হওয়ার দরুণ তার সংস্কারের আবশ্যক হ'য়েছিল। জার্ম্মানীর অর্ণব পোতগুলোর ঠিক এই রকম অবস্থাই তখন ছিল।

দেশের কৃষি সংগঠনে আমেরিকান পদ্ধতি অনুসরণ করা হ'ল ও জমির উৎপন্ন দ্রব্যের পরিমাণ বাড়াবার জন্য রাসায়নিক সার প্রয়োগ করা হ'তে লাগল। যুদ্ধের সময় জার্ম্মানীর যে সমস্ত কাল কয়লার খনি ছিল—সে গুলি নষ্ট হ'য়ে গিয়েছিল। এর দরুণ বাদামি রংয়ের কয়লার খনিগুলিকে কাজে লাগান হল। এই ধরণের কয়লাকে খুব কম খরচে বৈদ্যুতিক শক্তিতে পরিণত করতে পারা যায় ও সঙ্গে সঙ্গে কয়লার পরিবর্ত্তে আলো ও উত্তাপের জন্য বিদ্যুৎ সরবরাহ করা যায়। এর পর নানা স্থানে বড় বড় বৈদ্যুতিক শক্তি উৎপাদনের কারখানা স্থাপিত হ'তে লাগল, ও এর দরুণ শিল্প ও ঘরোয়া কাজের জন্য বিদ্যুতের ব্যবহার অতিরিক্তভাবে বেড়ে গেল। কয়লার খনিগুলি নষ্ট হওয়ায় জার্ম্মাণীর আর একটা মস্ত লাভ হ'য়েছিল —সেটা হচ্ছে তার ওয়াটার পাওয়ারের ( water-power ) উন্নতি।

এই সব সংস্কারের এই ফল দাঁড়াল যে জার্ম্মাণীর শিল্পদ্রব্যের উৎপন্নশক্তি বর্দ্ধিত হ'য়ে গেল। বর্দ্ধিত

উন্নত ধরণের পদ্ধতি অনুসরণ করার দরুণ নিযুক্ত মজুরের সংখ্যা যথেষ্ট পরিমাণে কমে গিয়েছিল, তবুও অন্যান্য কাজ এত বেড়ে গিয়েছিল যে উদ্বৃত্ত লোকের সংখ্যা অপেক্ষা অনেক বেশী লোক সেই সমস্ত কাজে নিযুক্ত হ'ল। একদিকে যেমন শিল্পদ্রব্যের উৎপন্ন ব্যয় যথেষ্ট কমে গিয়েছিল, অন্যদিকে সেইরূপ দ্রব্য চাহিদা হ্রাসের সময় অল্প দ্রব্য উৎপাদন করা অসম্ভব হ'য়েছিল। এ সত্ত্বেও যারা চলতি বাজারের সময় বেকার হ'য়ে বসেছিল, তারা নানাদিকে কাজে নিযুক্ত হ'তে লাগল।

দেশের আর্থিক অবস্থার এই প্রকার উন্নতি ও জার্ম্মাণীর জাতিসঙ্ঘে যোগদান করার ফলে লোকের খাওয়া-দাওয়ার ভাবনা অনেকটা কমে গিয়েছিল। এইবার তাঁরা নিজেদের ভিত্তি সুদৃঢ় ক'রে দেশের বাইরের দিকটায় নজর দিলে না—প্রথমেই তাঁরা তাঁদের প্রাণাপেক্ষা প্রিয় রাইনল্যাণ্ডকে বিদেশী সৈন্যের হাত থেকে বার ক'রে নেবার জন্য যথেষ্ট চাপ দিলেন। ডাক্তার ষ্ট্রেস্‌ম্যান্ ও তাঁর সহকর্মীরা এটা বেশ বুঝতে পেরেছিলেন যে এ কাজটা সমাধা করবার জন্য যে কোনও উপায় খুঁজে বার করতেই হবে। তাঁরা এটা হৃদয়ঙ্গম করতে পেরেছিলেন যে যতদিন পর্য্যন্ত না ক্ষতিপূরণের একটা সন্তোষজনক মীমাংসা হচ্ছে ততদিন এ কাজটা একেবারেই অসম্ভব। এই জন্যই জার্ম্মাণীকে "ইয়ং প্ল্যানে" স্বাক্ষর করতে হ'য়েছিল। এই "ইয়ং প্ল্যান" স্বাক্ষর করার দরুণ জার্ম্মাণীকে যথেষ্ট আর্থিক ক্ষতি সহ্য করতে হয়। এ ছাড়া আরও অনেক বোঝার ভার জার্ম্মাণীর ওপর চাপান হয়—যেটা তার পক্ষে খুবই অসহনীয় হ'য়ে উঠেছিল। শুধু যদি আর্থিক দিক দিয়ে দেখা যায়, তা'হলে জার্ম্মাণীর এই "ইয়ং প্ল্যানে" স্বাক্ষর করা মোটেই উচিত হয় নি বলতে হবে। কিন্তু দেশের মধ্যে শতকরা নব্বই জন যখন এই সামরিক শৃঙ্খল থেকে মুক্তি পাবার জন্য জিদ্ ধরলে, তখন তার এতে স্বাক্ষর করা ছাড়া আর দ্বিতীয় কোনও উপায় ছিল না। কিন্তু যদিও ডাক্তার স্যাট প্যারিসে এই প্রস্তাবে সম্মতি দান করেছিলেন, পরে হেগ্ কনফারেন্সে তিনি এটা প্রত্যাখ্যান করেন। তার এই মতের পরিবর্ত্তনের কি কারণ তা নির্ণয় করা বড় শক্ত। মাইনে ও পরিশ্রমের দিক দিয়ে যুদ্ধের পর থেকে যদিও শ্রমিকদের যথেষ্ট উন্নতি সাধিত হ'য়েছিল, তবুও গ্রেট্ ব্রিটেনের মত জার্ম্মাণীতে এদের অবস্থা তত সুবিধাজনক নয়। জার্ম্মাণ গবর্ণমেণ্ট্ খুব ব্যাপকভাবে বেকার ইন্‌সিওরান্‌সের প্রবর্ত্তন করেছিলেন—যার ভার নিয়োক্তা ও নিযুক্ত উভয় ব্যক্তিকেই বহন করতে হ'ত। কিন্তু অর্থের ঘাটতির সময় গবর্ণমেণ্ট্ সাহায্য অগ্রসর হ'তেন।

রিশ প্রদেশের শাসন ব্যাপারে সংযুক্ত রাষ্ট্রের কোনই হাত ছিল না। এ ছাড়া প্রাদেশিক গবর্ণমেণ্টের ওপর হস্তক্ষেপ করবার কোনও ক্ষমতা তার ছিল না। এই প্রাদেশিক গবর্ণমেণ্ট্ গুলি নয়া রাস্তা নির্ম্মাণে ও পুরানো রাস্তা সংস্কারে, পাব্লিক বাটী নির্ম্মাণে, সহরের নর্দ্দমা প্রস্তুতে ও বৈদ্যুতিক আলো সরবরাহ প্রভৃতি কার্য্যে যথেষ্ট অর্থ ব্যয় করতেন। এই সমস্ত কার্য্যের জন্য মোটা মোটা ঋণ ত' নিতে হ'য়েছিলই এ ছাড়া নতুন ট্যাক্‌স্ও বসাতে হ'য়েছিল। এই নতুন ট্যাক্‌স্ যদিও প্রথমে মহাজনদের গায়ে লেগেছিল খুবই, পরে জীবনধারণের ও উৎপাদনের খরচ যথেষ্ট বেড়ে যাওয়াতে জনসাধারণের ওপর এর প্রতিক্রিয়া হ'য়েছিল। ব্যবসায়ের চলতির সময় এই নতুন ট্যাক্‌স্ ততটা গায়ে লাগে নি। রাজনৈতিক দলের চাঁইয়েরা আর্থিক ক্ষতি সত্ত্বেও সাধারণের সহানুভূতি ও শ্রমিক-দলের অনুগ্রহ-ভাজন হবার জন্য এটাকে আইনে পরিণত করবার আয়োজন করতে লাগলেন। কিন্তু সংস্কার-নীতির সমাপ্তি ও যুদ্ধের সময় সংগৃহীত দ্রব্যগুলি নিঃশেষ হওয়ার দরুণ, জার্ম্মাণীর শিল্পদ্রব্যের চাহিদা ও উৎপাদনের পরিমাণ যথেষ্ট কমে গেল। এ ছাড়া আমেরিকার আর্থিক সঙ্কট ও জার্ম্মাণী, আমেরিকা ও বিলাতের শেয়ারের বাজারগুলির নেমে যাওয়ার দরুণ, সাধারণ বা ব্যক্তিগত ঋণ পাওয়া খুবই কষ্টসাধ্য হ'য়ে উঠেছিল। এর ফলে দ্রব্য উৎপাদনের হার কমে গিয়ে বেকারের সংখ্যা দিন দিন বেড়ে যেতে লাগল।

যুদ্ধের পরই জার্ম্মাণী, ভারতবর্ষ ও চীনের বাজারের ওপর নজর দিলে। কিন্তু দেশের আভ্যন্তরীণ অবস্থা

বিপর্য্যয়ের দরুণ তাদের সমস্ত আশা নির্ম্মূল হয়ে গেল। যে সমস্ত শ্রমশিল্পী রাশিয়ায় ব্যবসায়ের সুযোগ খুঁজছিলেন, তাদেরকেও নিরাশ হ'তে হ'ল। দক্ষিণ রাশিয়ার কতকাংশে শত বৎসরেরও অধিক কাল জার্ম্মাণ উপনিবেশ স্থাপিত হ'য়েছিল। যুদ্ধের পূর্ব্বে জার্ম্মাণ সীমান্ত রাশিয়ার অনেকখানি অধিকার করে ছিল। রাশিয়ার ঐ সীমানায় অনেক জার্ম্মাণ বাস করতেন; তারা রুষ ভাষা স্বচ্ছন্দে ব্যবহার করতেন ও রুষে ব্যবসা বাণিজ্য করতেন। যুদ্ধের পর রাশিয়ার এই সমস্ত স্থান জার্ম্মাণীকে ছেড়ে দিতে হ'য়েছিল। জার্ম্মাণরা কিন্তু সৌহার্দ্দ্য স্থাপনের জন্য অজস্র টাকা এই স্থানে ব্যয় করতে কসুর করেনি। কিন্তু রুষ গবর্ণমেণ্টের বিরুদ্ধাচরণের দরুণ সব বিফল হল। যুদ্ধের আগে জার্ম্মাণী তার নৌসেনা ও পদাতিক সেনা বাবদ শিল্প নির্ম্মাতাদের কাছ থেকে যথেষ্ট অর্থ আদায় করত। যুদ্ধের পর কতকগুলি দেশ নিজেদের স্বাধীন ঘোষণা করায় ও তারা নিজ নিজ দেশে ব্যবসা-শুল্ক প্রবর্ত্তন করার দরুণ, জার্ম্মাণীর যথেষ্ট ক্ষতি হ'য়েছিল। কারণ এরা আগে জার্ম্মাণীর শিল্পদ্রব্যের খুব বড় ক্রেতা ছিল।

যুদ্ধের পর থেকে জার্ম্মাণরা তাদের আচার ব্যবহারে যথেষ্ট পরিবর্ত্তন সাধন করেচে। যুদ্ধের পূর্ব্বে লোক ও সৈন্যদের মধ্যে রাই'য়ের রুটী খুব বেশী পরিমাণে চলত। কিন্তু এখন সর্ব্বত্রই সাদা রুটীর ব্যবহার হচ্ছে। এর ফলে রাই'য়ের পরিবর্ত্তে গমের চাষ করবার আয়োজন হ'তে লাগল। কিন্তু যে সব জমিতে রাই'য়ের চাষ হ'ত, তার শতকরা পঁচিশ ভাগ জমি গম চাষের উপযুক্ত বলে বিবেচিত হল। কৃষির উন্নতির সঙ্গে সঙ্গে জমিতে 'রাই' উৎপন্নের পরিমাণ যথেষ্ট বেড়ে গেল। যুদ্ধের পূর্ব্বে দেশের অধিকাংশ লোকই আলু ব্যবহার করত। এর পরিবর্ত্তে শাকসব্জি, ফল মাংস প্রভৃতি খাদ্যদ্রব্য এখন বেশী পরিমাণে ব্যবহৃত হচ্ছে। আলু এখন এত বেশী পরিমাণে উৎপন্ন হচ্ছে যে চাষারা সমস্ত উৎপন্ন দ্রব্য বিক্রী করবার ক্রেতা পায় না।

এই সব ব্যবস্থাই শ্রমিক ও ভদ্রসম্প্রদায়ের মধ্যে বেকার সৃষ্টির প্রধান কারণ হ'য়ে উঠল। শেষোক্ত সম্প্রদায়ের শ্রমিক আন্দোলনের ওপর যথেষ্ট সহানুভূতি না থাকলেও বর্ত্তমান কার্য্যধারার ওপর তাঁরা খুবই বীতশ্রদ্ধ হ'য়ে উঠেছিল।

দেশের মধ্যে তখন বেকার গ্রাজুয়েটের সংখ্যা এত অসম্ভবরূপে বেড়ে গিয়েছিল যে ব্যবসা ও শিল্পক্ষেত্রে বা গবর্ণমেণ্টের অফিসে কোন কাজ তারা পাচ্ছিল না। বিদেশে গিয়েও যে কাজ পাবে, তারও কোনও সম্ভাবনা ছিল না। এই সব কারণে গবর্ণমেণ্ট তাঁদের জন্য যে 'প্রপ্যাগণ্ডা' প্রস্তাব উত্থাপন করেছিলেন, তাতে এরা সম্মতি দান করলেন। কারণ "মিলিত দল" (allies) তাদের ওপর যে সমস্ত দাবা চাপিয়েছিলেন, সেটা নিছক অত্যাচার ভিন্ন আর কিছুই নয়। এ ছাড়া সৈন্য বিভাগের অবসর প্রাপ্ত কর্ম্মচারীরা ছিলেন। এঁরাও কর্ম্মবিহীন হ'য়ে অতি কষ্টে দিন কাটাচ্ছিলেন। এই সমস্ত কারণে দেশের মধ্যে অসন্তোষের বীজ দিন দিন বেড়ে চলছিল। স্থায়ী সৈন্যের সংখ্যা হ্রাস করার দরুণ যাঁরা বংশপরম্পরায় সৈন্যের কাজ করে আসছিলেন— তাঁদের অনেকেরই বেকার হ'য়ে পড়লেন। এই ব্যাপারে একদল দরিদ্র কিন্তু ক্ষমতাপন্ন ব্যক্তি অসন্তুষ্ট হলেন। চাষারাও তাদের জমি থাকা সত্ত্বেও অন্নের সংস্থান করতে পারছিল না। 'রুঢ়' ও 'রাইন' প্রদেশের অনেক অধিবাসী 'সামরিক দখলের' দরুণ যথেষ্ট অসুবিধা ভোগ করছিলেন। তাঁরা এই ভাবলেন যে, দেশের গবর্ণমেণ্ট তাঁদের স্বার্থের প্রতি উদাসীন ও "মিলিত শক্তির" ইচ্ছা মাফিক কাজ করচেন। দেশের চারদিকে এই রকম অসন্তোষ পরিব্যক্ত হওয়ার দরুণ ফল হ'ল এই যে, বিগত সাধারণ নির্ব্বাচনে সমাজতন্ত্রবাদী দলের নেতা হার হিট্‌লার এমন অসম্ভব সাফল্য লাভ করলেন যে তা অপ্রত্যাশিত বললেও চলে।

বেকার লোকের সংখ্যাধিক্যের দরুণ সোস্যালিষ্ট সম্প্রদায়ের সংখ্যা যেমন কমে যেতে লাগল, সেই অনুপাতে কমিউনিষ্টদের সংখ্যা দিন দিন বেড়ে যেতে লাগল। রাশিয়া থেকে আর্থিক সাহায্য আসতে লাগল। বার্লিনকে কেন্দ্র ক'রে এঁরা পৃথিবীর সমস্ত দেশে বলশেভিকবাদ প্রচার করতে আরম্ভ করলেন। যাতে পৃথিবীব্যাপী একটা মস্ত বিপ্লবের সৃষ্টি হয় তার জন্য

যথাসাধ্য কাজ হ'তে লাগল। সোস্যালিষ্ট পার্টি এ সব সংবাদ খুব ভাল রকমই জান্‌তেন। তাঁরা কমিউনিজম্ প্রচার বন্ধ করতে চেষ্টার কোনও ক্রটী করেন নি। কারণ এই জিনিষটাকে দেশের ও শ্রমিক সম্প্রদায়ের দিক দিয়ে তাঁরা যথেষ্ট অনিষ্টকর বলে জেনেছিলেন।

রিসষ্ট্যাগে হিট্‌লার দল আশাতীত ক্ষমতা লাভ করার দরুণ জার্ম্মাণীর অন্যান্য রাজনীতিক দলের চাঁইদের চোখ ফুট্‌ল। নিজ নিজ দলকে লোক ও অর্থের দিক দিয়ে শক্তিশালী করবার জন্য তাঁরা উঠে পড়ে লেগে গেলেন। রাজনৈতিক ও শ্রমশিল্পী ব্যক্তিদের মধ্যে অনেকেই, ডাক্তার ব্রুনিং যে ভীষণ প্রোগ্রাম্ দেশবাসীর সম্মুখে উপস্থিত করেছিলেন তাঁরা তা সমর্থন করলেন। কারণ এটা তারা বুঝতে পেরেছিলেন যে প্রতিজ্ঞা পালনে সন্দেহ করার অর্থ জার্ম্মাণীর স্থায়িত্ব সম্বন্ধে লোকের বিশ্বাস নষ্ট করা ও সঙ্গে সঙ্গে দেশের ভবিষ্যৎ রাজনীতিক ও আর্থিক অবস্থার ধ্বংসসাধন। এমন কোনও দায়িত্ব হীন ব্যক্তি ছিলেন না যিনি স্বপ্নেও "ইয়ং প্ল্যান" বাতিল করার কথা ভাবতে পারেন বা জার্ম্মাণীর পূর্ব্ব সীমান্ত পরিবর্ত্তনের জন্য সৈন্যের সাহায্য নেবার পরামর্শ দেন।

জার্ম্মাণ সৈন্যদের মধ্যে যদিও কোনও কোনও উচ্চপদস্থ কর্ম্মচারী; পূর্ব্বেকার বৃহৎ স্থায়ী সৈন্যের সময় যেমন পদোন্নতি হ'ত—যেটা এখন বন্ধ হ'য়ে গেছে—সেইরকম আকাঙ্ক্ষা পোষণ করেন, তা সত্ত্বেও তাঁরা খুব রাজভক্ত, যে দলই প্রস্তুত করুক না কেন—সৈন্যেরা যে সেই গবর্ণমেণ্টের আজ্ঞা পালন করবেন—তাতে কোনও সন্দেহ নেই।

লোক-সংখ্যা অনুপাতে জার্ম্মাণীর বেকার সংখ্যার কথা বিবেচনা করতে গেলে, তাকে বিলেতের অবস্থাপেক্ষা কোন অংশে সঙ্কটাপন্ন বলা চলে না। বেকারদের জন্য যে ভাণ্ডার ব্যবস্থা আছে, সেই ব্যাপার নিয়ে দুই দেশেই বেশ জটীল সমস্যার উদ্ভব হয়েচে।

জার্ম্মাণীর কেউ কেউ এরূপ ভয় করচেন যে সোভিয়েট গবর্ণমেণ্ট দেশের আভ্যন্তরীণ গোলযোগের সূত্রপাতের ছলে, পোল্যাণ্ড, ফিন্‌ল্যাণ্ড বা অন্য কোনও দেশের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করতে পারেন কিংবা সীমান্তের দিকে অনাহারী রুষ নরনারীর দল স্বদেশ ত্যাগ করে, ঐ স্থানে বাস করতে পারে—এর যে কোনও একটার জন্য পোল্যাণ্ডের সীমান্ত সমস্যা নিয়ে জটীল অবস্থার সৃষ্টি হবে ও তার দরুণ পৃথিবীর শান্তিতে ব্যাঘাতের সৃষ্টি করবে। কিন্তু সীমান্তে অবস্থিত দেশগুলির ভারপ্রাপ্ত কর্ম্মচারীরা এ ধারণার মূলে কোনও সত্য আছে ব'লে বিশ্বাস করেন না।

মধ্য ইউরোপের অবস্থার কথা বিবেচনা করলে এটা বেশ বুঝতে পারা যায় যে, জার্ম্মাণীতে এখন কোনও বিদ্রোহের বন্যা আসতে পারে না। যে দলই দেশ শাসন করুক না কেন তাঁরা পূর্ব্ববর্ত্তী দলের নীতি অনুসারেই কাজ করবেন। পশ্চিম সীমান্ত পরিবর্ত্তনের জন্য জোর জুলুম করা হোক—এরকম ভাব এখন আর দেখ্‌তে পাওয়া যায় না। আর্থিক ও অন্যান্য যে সমস্ত ভার যুদ্ধের পর জার্ম্মাণীর ওপর চাপান হ'য়েচে—এ সমস্ত তার পক্ষে দুঃসহ হ'য়ে দাঁড়িয়েচে। শান্তিপূর্ণ বৈঠক ছাড়া আর কোনও পন্থায় যে এর পরিবর্ত্তন হ'তে পারে—তার কোনও সম্ভাবনা নেই। জার্ম্মাণীতে আবার যে একাধিপত্যের প্রবর্ত্তন হ'তে পারে বা গবর্ণমেণ্ট্ যে নীতি অবলম্বন করেচেন তার আমূল পরিবর্ত্তন হ'তে পারে—এটা কখনই সম্ভব নয়।

এতদিন প্রাশিয়াই সামরিক নেতৃত্বের পদে প্রতিষ্ঠিত ছিল। কিন্তু যেদিন বিসমার্ক প্রাশিয়ার রাজাকে জার্ম্মাণ সম্রাটের পদ দিয়ে প্রাসিয়ার সঙ্গে মিলিত করলেন, সেই সময় থেকেই প্রাশিয়ার অবস্থার পরিবর্ত্তন হয়েচে। তখন সামরিক রাজার অধীনে প্রাশিয়া একটী সম্পূর্ণ সামরিক রাজত্ব ছিল। এখন সোস্যালিষ্ট্ দলের একজন মন্ত্রী প্রেসিডেণ্টের কড়া শাসনে প্রাসিয়া রয়েচে। তিনি ইচ্ছা করলেই প্রাশিয়ার গবর্ণমেণ্ট গড়তে বা ভাঙ্গতে পারেন। "সেণ্ট্র্যাল পার্টি" তাকে সম্পূর্ণরূপেই সমর্থন করেন। যুদ্ধের শেষ পর্য্যন্ত তিনিই প্রাসিয়ার রাজকার্য্য পরিচালনা করে এসেচেন। প্রুসীয় গবর্ণমেণ্টের সমস্ত চাকরীগুলি তাঁর দলভুক্ত ব্যক্তিরাই পেয়ে থাকেন। প্রাসিয়ার অর্দ্ধ সামরিক পুলিশ বাহিনী তার শাসনাধীনে রয়েচে। আয়তনে সবচেয়ে বড় ও গুরুত্ববিশিষ্ট রাজত্ব-হিসাবে জার্ম্মাণীর ওপর প্রাসিয়ার প্রভাব এখনও সর্ব্বাপেক্ষা অধিক। কেউ যদি সামরিক কর্ত্তৃত্ব হস্তগত করতে চেষ্টা করে—তাকে সঙ্গে সঙ্গে প্রাশিয়া দমন করতে পারে।

কেউ কেউ এমন মনে করেন প্রেসিডেণ্ট ভন্ হিণ্ডেন্‌বার্গের মৃত্যুর পর দেশে বিশৃঙ্খলা ঘটতে পারে। কিন্তু বর্ত্তমান সমস্যা যদি একটা সুরাহা হ'য়ে যায় তবে তাঁর তিরোধানে জার্ম্মাণীর কোনও বিশেষ ক্ষতি হ'বে না। শাসনপ্রণালীর কোনও পরিবর্ত্তন না হ'য়েও তাঁর উত্তরাধিকারী যথাযথভাবে নির্ব্বাচিত হবে।"




## ভারত ও ইংলণ্ডের স্বার্থ সমন্বয়

দেখিতেছি আমাদের ভবিষ্যৎ বাণী সফল হইয়াছে। গত ২৯শে আগষ্ট শনিবার মহামানব মহাত্মা গান্ধী বিলাত যাত্রা করিয়াছেন। আমরা তাঁহার বিলাত যাত্রা সম্বন্ধে যখন ভবিষ্যৎ বাণী করিয়াছিলাম তখন তাঁহার যাত্রা-সম্বন্ধে অনেকেই সন্দিহান ছিলেন কিন্তু ঘটনাগুলির সন্নিবেশ এমন ভাবে হইয়া আসিতেছিল যে আমরা তাঁহার বিলাত-যাত্রা সম্বন্ধে খুবই আশান্বিত ছিলাম এই জন্যই জোর করিয়া উহা প্রচার করিয়াছিলাম।

এখন অনেকেরই বিবেচ্য বিষয় হইতেছে যে মহাত্মাজী গোল টেব্‌ল বৈঠকে কতদূর কৃতকার্য্য হইতে পারিবেন! বিলাতে মন্ত্রী সভার পতন হইয়াছে এবং একজন লেবার সদস্যের পরিবর্ত্তে একজন ঘোরতর রক্ষণশীল সদস্য ভারত সচিবের পদে অধিষ্ঠিত হইয়াছেন। ইংরাজ রাজনৈতিকগণ বলিতেছেন, মাভৈঃ, তাহাতে তোমাদের কোন ভয়েরই কারণ নাই, কেননা ভারত সম্বন্ধে আমাদের মত ভেদ নাই। আমাদের বর্ত্তমান ঘরোয়া কলহ দেখিয়া তোমাদের শঙ্কিত হইবার কোন কারণই নাই। উদাহারণ স্বরূপে তাঁহারা বলিতে চাহেন যে গোলটেব্‌ল বৈঠকে যে সমস্ত ইংরাজ প্রধান ইংরাজ সরকারের পক্ষ হইতে যোগদান করিবেন একমাত্র বেন সাহেব ব্যতীত তাঁহারা সকলেই পূর্ব্ববারেই যোগদান করিয়াছিলেন। গোল টেব্‌ল বৈঠকের প্রধান হোতা ও ইংলণ্ডের রাজনীতির বর্ত্তমান কর্ণধার ম্যাকাডোনাল্ড সাহেব এবারও সভাপতির আসন অলঙ্কৃত করিবেন। ফেডারল্ কমিটিতে সেই স্যাঙ্কি সাহেব ও লর্ড রিডিং আছেন। ব্যবস্থা যখন পূর্ব্বানুরূপ রহিল তখন উহার নীতি বদলাইবে কেন? ইংলণ্ডের সংবাদ পত্র সমূহ কিন্তু ঠিক ঐ একইরূপ ধারণা পোষণ করিতেছেন না। সংরক্ষণশীলদের পত্রগুলি ঐ একই সুরের সানাই বাজাইতেছে সত্য কিন্তু কোন কোন লেবর পত্র স্পষ্টই বলিয়া দিয়াছে যে ইংলণ্ডের মন্ত্রী পরিবর্ত্তনের ফলে ভারতেও ইংরাজ শাসনের আদর্শ কিছু বদলাইয়া যাইবে। পার্লামেণ্টে তখন লেবার রীতি চলিত, লেবার দল কর্ত্তৃক পরিত্যক্ত ম্যাকডোনাল্ড সাহেব তাঁহার নূতন দল রক্ষণশীলদের লইয়া যখন কার্য্য করিবেন তখন তাঁহাদের রীতি অনুসারে চলিতেই হইবে।

আমাদের দেশেও দুইটী মত বেশ স্পষ্ট ভাবেই আত্মপ্রকাশ করিয়াছে। মহাত্মার নিন্দুকদের কথা ছাড়িয়া দিলে, একদল বলিতেছেন যে মহাত্মাকে বিফল মনোরথ হইয়া ফিরিয়া আসিতেই হইবে, কেননা রক্ষণশীলদের নিকট হইতে কোন প্রকার অধিকার প্রদান আশা করা দুরাশা মাত্র। অপর একদল আছেন তাঁহারা বলিতেছেন যে মহাত্মাজী যাহা লইয়া আসিবেন তাহা আমাদের দেশবাসীকে সন্তুষ্ট করিতে পারিবে না, কাজেই একটী দল গঠিত হইয়া যাইবে যাহারা মহাত্মাজীকে তুচ্ছ তাচ্ছিল্য করিয়া আরও অধিক অগ্রসর হইবার চেষ্টা করিবে, তখন ভারতের বিপ্লববাদীরা মাথা তুলিয়া তাহাদের সহিত যোগদান করিতে পারে।

আমরা সমস্ত মতামত গুলিই বিশেষভাবে বিবেচনা করিয়া দেখিয়াছি, তাহাতে আমাদের এই ধারণা যে মহাত্মাজীকে আমরা যদি আমাদের আশানুরূপ কার্য্য করিতে দিই তাহা হইলে তিনি নিশ্চয়ই কৃতকার্য্য হইতে পারিবেন। ইংরাজ সরকার এখন ভারতকে কোন প্রকারেই অগ্রাহ্য করিতে পারেন না। ১৯০৫ খৃষ্টাব্দ হইতে ভারতে যে অসহযোগ সমর আরম্ভ করা হইয়াছে

তাহার ফলে ইংরাজের প্রধান পণ্য বস্ত্র ও লৌহ প্রায় মৃতবৎ হইয়া আসিতেছে। এই উভয়বিধ পণ্য বাবদ ইংরাজ এক ভারতবর্ষেই প্রায় ১০০ কোটী টাকার বার্ষিক ব্যবসা চালাইতেন। শতকরা ২০ টাকা মুনাফা ধরিলে, ইংলণ্ডের বার্ষিক শুধু ভারতবর্ষ হইতে ঐ দুইটী মাত্র পণ্য বিনিময়ে ২০ কোটী টাকা প্রাপ্য ছিল। এখন যৎসামান্ত আয় যাহা আছে তাহাও একেবারে নষ্ট হইয়া যাইবে যদি ইংরাজ ভারতবাসীকে সন্তুষ্ট করিতে না পারে। ইংরাজদেরই প্রধান স্বার্থ ভারতবাসীর সহিত স্বার্থের সমন্বয় করিয়া একটা আপোষ করা।

আমরা জানি মহাত্মা একজন মহামানব এবং তাঁহার soul force খুবই কার্য্যকরী। কিন্তু ইংরাজের স্বার্থরক্ষা এখন বিশেষ ভাবে প্রয়োজন হইয়া পড়িয়াছে বলিয়াই, তথাকার সমস্ত রাজনৈতিক দলগুলিই তার স্বরে ভারতকে সখ্যতাসূত্রে আবদ্ধ করিতে ব্যস্ত হইয়া পড়িয়াছে; এবং সেই জন্যই তাঁহার তাবৎ দাবী গ্রাহ্য করিয়া আদর অপ্যায়ণ পূর্ব্বক লইয়া যাইতেছে। এ ক্ষেত্রে ইংরাজ রাজনৈতিকগণ যে কেবলমাত্র সাফাই গাহিবার জন্যই এত আগ্রহ দেখাইতেছেন এরূপ ধারণা পোষণ করা কি নেহাৎ অন্যায় নহে? তাঁহারা চাহেন তাঁহাদের স্বার্থ ও ভারতের স্বার্থ উভয়ের সমন্বয়ে এক নূতন স্বার্থের সৃষ্টি এবং সেই স্বার্থ রক্ষার জন্য ভারতবর্ষকে যতটা রাজনৈতিক স্বাধীনতা প্রদান করা প্রয়োজন হইবে তাহা তাঁহারা ভারতকে প্রদান করিবেনই। এখন কথা হইতেছে যে এই স্বার্থ-সমন্বয় করিবার জন্য মহাত্মা জী যদি প্রস্তুত হন এবং তাঁহাকে অবাধে ঐ কার্য্য করিতে যদি আমরা দিই তবে নিশ্চয়ই জানিয়া রাখুন রাজনীতি ক্ষেত্রে আমরা অনেকটাই অগ্রসর হইয়া যাইব।

কথাটা বেশ স্পষ্ট করিয়া বলিতে গেলে বলিতে হয় যে ইংরাজের যেমন স্বার্থ আমাদের হাতে রাখা আমাদের ও অনেকটা স্বার্থ ইংরাজদের অধীনে এখনও কিছুকাল থাকা। এই কথাটুকু মানিয়া লইলে অনেকটা ব্যবধান আপনা হইতেই দূর হইয়া যায়। ইংলণ্ড শিল্প প্রধান দেশ। তাহাকে বাণিজ্য-পণ্য বিক্রয় করিয়া জীবন-ধারণ করিতে হয়। এককালে বিশাল বিশ্বে তাহার বিবিধ প্রকারের বাণিজ্য পণ্য বিক্রয় হইত। ক্রমশঃ সমস্ত বাণিজ্য কেন্দ্রগুলি হস্তচ্যুত হইয়া শুধু ভারত ও চীন তাহাদের হস্তগত থাকে। গত কয়েক বৎসর চীনে রাষ্ট্র বিপ্লব ভীষণ ভাবে আত্ম-প্রকাশ করায় ইংরাজ বণিকগণ চীনদেশের সহিত তাহাদের যে বাণিজ্য সম্বন্ধ ছিল তাহা ক্রমশঃ হারাইতেছেন। ভারতেও তাঁহাদের পণ্যের স্থান অসার হইতেছেনা। খুব সম্ভব মহাত্মাজী বিলাতে গমন করিলে বিলাতের বণিক ও রাজনৈতিকগণ তাঁহাকে সঙ্গে করিয়া বিলাতের শিল্প কেন্দ্রগুলি দেখাইবেন। যে ম্যানচেষ্টার ও সেফিল্ড কয়েক বৎসর পূর্ব্বেও কিরূপ সমৃদ্ধিশালী ছিল এখন তাহাদের কিরূপ অবস্থা হইয়াছে মহাত্মা স্বচক্ষে দেখিলে বিলাতের বণিকগণ ভাবিতেছেন যে মহাত্মাকে একটা আপোষের মধ্যে আনিয়া ফেলিতে পারিবেন। তাঁহাদের এই ধারণা, যে একেবারেই ভিত্তি হীন তাহাও বলিতে পারা যায় না, কেননা গত কয়েক মাস যাঁহারা মহাত্মার মতাবলী একটু মনোযোগ সহকারে পাঠ করিয়াছেন তাঁহারা সকলেই হয়ত লক্ষ্য করিয়া থাকিবেন যে মহাত্মাও যেন একটা আপোষের জন্য খুবই সচেষ্ট হইয়া উঠিয়াছেন। কোন এক ঘটনায় তিনি স্পষ্টই বলিয়াছেন যে ইংরাজের সহিত বা ইংলণ্ডের উপর তাঁহার কোনই আক্রোশ নাই। তিনি একথাও তাঁহার শিষ্য-মণ্ডলীকে বলিয়াছেন যে যদি বিদেশজাত কোন পণ্য অত্যন্ত আবশ্যকীয় বস্তু জ্ঞানে আমাদিগকে গ্রহণই করিতে হয় তবে উহা ইংলণ্ডের নিকট হইতে গ্রহণ করা আমাদের উচিত। মহাত্মাজীর মনোভাব আমরা বেশ বুঝিতে পারি। বাহুবলের উপর নির্ভর করিয়া স্বাধীনতা লাভ করা যখন যাইতে পারে না, তখন ক্রম-পরিবর্ত্তনের মধ্য দিয়া পূর্ণ স্বাধীনতা লাভ করাই আমাদের একমাত্র পথ! ইংরাজ ভারতবর্ষে বাণিজ্য করিতেই আসিয়াছিল এবং বাণিজ্য রক্ষা করিতে যাইয়া তাহারা সারা ভারতবর্ষে তাহাদের সাম্রাজ্য স্থাপন করিয়া বসে। পূর্ব্বেও তাহাদের উদ্দেশ্য যেরূপ ছিল এখনও সেইরূপই আছে, উহার বিন্দুমাত্রও পরিবর্ত্তন হয় নাই। যাঁহারা ভাবেন যে গুটি শতক ইংরাজ কর্ম্মচারীর অন্নের জন্যই ইংরাজ ভারতবর্ষকে শাসন করিতেছেন তাঁহারা বাস্তবিকই মহাভুল ধারণা পোষণ করেন। মহাত্মাজী যদি ম্যানচেষ্টার ও সেফিল্ড

পরিদর্শন করিয়া উহাদের পণ্য বিক্রয়ের জন্য ভারতের বাজার উন্মুক্ত করিয়া দেন, তাহা হইলে অনেকটা স্বায়ত্ত শাসন আমরা পাইতে পারিব।

কিন্তু এইরূপ কার্য্য করিবার দুইটী অন্তরায় আছে। বোম্বায়ের কাপড় ব্যবসায়ীরা মহাত্মাজীর আন্দোলনের সহিত অতি ঘনিষ্ঠভাবে সংশ্লিষ্ট আছেন। ১৯০৫ সাল হইতে বিলাতী বর্জ্জনের বন্যা উঠিয়াছে বলিয়াই তাঁহাদের কাপড়ের কলগুলির উত্তরোত্তর শ্রীবৃদ্ধি হইতেছে; তাহা না হইলে জলবুদবুদের মতন তাহারা কোনখানে কালের অতল জলে মিশাইয়া যাইত। অবশ্য একথা সত্য যে এখন কলগুলির অনেকেরই অবস্থা ভাল। তুলাও এখন আমেরিকা হইতে আমদানী করা হয় না। কাজেই বিলাতী বস্ত্র যদি আমরা বিনা শুল্কে ভারতে প্রবেশ করিতে দিয়া উহার উপর হইতে বর্জ্জন-প্রথা তুলিয়া লইয়া দেশী কাপড়ের সহিত সমান প্রতিযোগীতা করিবার অবসর দিই, তাহা হইলে নূতন দুই একটী কাপড়ের কলের অসুবিধা হইলেও তাবৎ বস্ত্র শিল্পের বিশেষ অসুবিধা হইবে না। কিন্তু দেশীয় বস্ত্র-ব্যবসায়ীরা এতকাল বিলাতি বর্জ্জনের আবরণে একটা মোটা লাভ করিয়া আসিতেছেন, পূর্ব্বোক্ত প্রথা অবলম্বন করিতে গেলে তাঁহাদের সেই স্বার্থে আঘাত লাগিবে, বস্ত্র-ব্যবসায়ীরা তাহাতে সম্মত হইবেন কি? অপর কথাটী হইতেছে ইংরাজীতে যাহাকে বলে sentiment. আজ পঁচিশ বৎসর ধরিয়া বিলাতি বর্জ্জন করিয়া উহা বর্জ্জন করাই যেন আমাদের মজ্জাগত হইয়া গিয়াছে। নূতন বংশধরগণ হইয়াছেন যাহারা বিলাতী ব্যবহার কর বলিতে গেলেই খড়্গ হস্ত হইয়া উঠিবেন।

জাতির স্বার্থই জাতিকে বাঁচাইয়া রাখে। Sentiment প্রয়োজন কেননা স্বার্থকে মূর্ত্তি দিবার জন্য। কাজেই মহাত্মাজী যদি দেশবাসীর sentiment কে একটু তাচ্ছিল্য করিয়া এবং বোম্বায়ের কাপড়ওয়ালাদের প্রভাব ছাড়াইয়া উঠিতে পারেন তাহা হইলে যে আপোষ হইবে তাহা ভারতকে চিরদিনের মত শান্তি প্রদান না করিলেও বর্ত্তমানে তাবৎ সমস্যার মীমাংসা করিয়া দিতে পারিবে।

## হিন্দু মুসলমান সমস্যা

শুনা যাইতেছে যে পোর্টসৈইদ হইতে মৌলানা সওকৎ আলী মহাত্মার সহিত মিলিত হইবেন। খবর সুখবর। এক সময়ে মহাত্মার আবহাওয়ায় আসিয়া মৌলানা ভ্রাতৃদ্বয় ভারতের উন্নতির জন্য জীবন পণ করিয়াছিলেন। বর্ত্তমানে কমিউন্যালইজম্ মৌলানাকে অন্ধ করিয়া রাখিলেও তাঁহার উদারতা ও বুদ্ধিমত্তায় আমাদের বিশ্বাস আছে। মিঃ জিন্না প্রভৃতি একদল মুসলমান আছেন, তাঁহারা মুখে না বলিলেও প্রাণে প্রাণে চাহেন যে হয় ভারতবর্ষে ইংরাজ রাজত্ব অটুট থাকুক না হয়ত মুসলমান প্রাধান্য প্রতিষ্ঠিত হউক। পাঞ্জাবের মিঃ সফিও এই দলের একজন প্রধান পাণ্ডা। জগতের রাজনীতি হইতে এই বিংশ শতাব্দিতে ধর্ম্ম তিরোহিত হইয়াছে এই খবর যে তাঁহারা রাখেন না তাহা নহে, তবে তাঁহারা চাহেন যে একটী দল সঙ্ঘবদ্ধ করিতে পারিলেই ভারত-শাসন তাঁহাদের হস্তগত হইতে পারিবে। কেননা ভারতবর্ষে হিন্দু প্রাধান্য থাকিলেও সঙ্ঘবদ্ধ পাঠান, ও মোগল এককালে ভারতের রাজদণ্ড পরিচালনা করিয়া গিয়াছেন। বর্ত্তমানেও মাত্র কয়েক সহস্র ইংরাজ, একতা সূত্রে আবদ্ধ থাকিয়া বিশাল ভারত শাসন করিতেছেন। এইরূপ আশা হৃদয়ে পোষণ করিবার হেতুও যথেষ্ট আছে। ভারতের হিন্দুগণ শতধা বিভক্ত। উচ্চ জাতি হিন্দুগণ নিম্নশ্রেণীর হিন্দুদের সহিত পশুবৎ ব্যবহার করায় উভয় শ্রেণীর মধ্যে অনেকটা ব্যবধান বরাবরই রহিয়া গিয়াছে। আবার আচার ও ব্যবহারে ভারতের উচ্চ শ্রেণীর হিন্দুরা প্রদেশানুযায়ী ভিন্ন ভিন্ন দলে বিভক্ত; কেহ কাহারও সহিত একত্র পান-ভোজন বা পুত্রকন্যার বিনিময় করেন না। এরূপস্থলে সংখ্যায় অল্প হইলেও ভারতের তাবৎ মুসলমান সম্প্রদায় যদি এক বিরাট একতা সূত্রে আবদ্ধ হইতে পারে তাহা হইলে ভারতে মুসলমান প্রাধান্যই প্রতিষ্ঠিত হইতে পারে। এই জন্যই ভারতীয় মুসলমানগণ হিন্দুদের সহিত কোন কার্য্যই একযোগে করিতে চাহেন না। তাঁহারা সর্ব্বত্রই ভিন্ন ব্যবস্থা প্রবর্ত্তিত করিতে চাহেন। যুক্ত নির্ব্বাচকমণ্ডলীর মধ্য দিয়া আসিতে গেলে তাঁহাদের একতার হানি হয়। এক পাঠাগারে, বা বিদ্যালয়ে পাঠ করিলে তাঁহাদের ঐক্য সম্পাদনের

অন্তরায় হইতে পারে এই জন্যই ভারতীয় মুসলমানগণ চাহেন বিভিন্ন বিদ্যালয়, পাঠাগার এমন কি বিশ্ব-বিদ্যালয়ও বিভিন্ন হইলে তাঁহাদের মতে মন্দ হয় না! জাতীয়তার ধুয়া তুলিয়া যাঁহারা বলিতে চাহেন যে ইসলামীয় কল্‌চ্যর যতই উন্নত হউক না কেন, বর্ত্তমানে উহা একেবারেই অচল, তাঁহাদিগকে আমরা এই মাত্র বলিতে চাহি যে মুসলমান ভ্রাতৃবৃন্দ ত সঙ্ঘবদ্ধ হইয়া এক ভারতীয় জাতিতে পরিণত হইতে চাহেন না, তাঁহারা চাহেন নিজেরা সঙ্ঘ-বদ্ধ হইয়া ভবিষ্যতে ভারতে পূর্ব্বের ন্যায় প্রভুত্ব করিতে, কাজেই তাঁহাদের চালচলন ও আচার-ব্যবহারে এমন কতকটা পার্থক্য রাখা প্রয়োজন, যাহাতে তাঁহারা যেন কোনকালেই হিন্দুর সহিত এক না হইয়া যান।

একটু বেশ ভাল করিয়া লক্ষ্য করিলে আমরা আর একটি জিনিষ বেশ স্পষ্ট দেখিতে পাই। এই বৃহত্তর স্বার্থের নিম্নে আত্ম-গোপন করিয়া ব্যক্তিগত উন্নতি ও স্বার্থের ফল্গু খরস্রোতে বহিয়া যাইতেছে। ভারতবর্ষের মুসলমান সম্প্রদায় শিক্ষায় এখন অনেক পশ্চাতে পড়িয়া আছেন। শিক্ষিত মুসলমান সম্প্রদায় তাহাদের সমগ্র সধর্ম্মীদের নাম করিয়া যে দাবী প্রতিষ্ঠিত করিয়া লইতেছেন তাহাতে তাঁহাদের সকলেই বিশেষ লাভবান হইতেছেন। তাবৎ সরকারী চাকুরীর এক তৃতীয়াংশ যদি মুসলমানদের জন্য নির্দ্দিষ্ট থাকে তাহা হইলে তাবৎ শিক্ষিত মুসলমানই উহার একটু অংশ পাইবেন বলিয়া আশা করিয়া থাকেন। কাজেই এ ক্ষেত্রে শিক্ষিত সম্প্রদায়ই ভারতে হিন্দু-মুসলমান সমন্বয়ে এক জাতি গঠনের ভীষণ অন্তরায় হইয়া উঠিতেছেন।

মৌলানা সাহেব সমস্ত দিক বিবেচনা করিয়া যদি এই ধারণায় উপনীত হয়েন যে সংখ্যায় গরিষ্ঠ হিন্দু-সম্প্রদায়কে দাবাইয়া রাখিবার যুগ চলিয়া গিয়াছে কেননা তাহা সম্ভব হইলে পরাক্রান্ত ইংরাজ হিন্দু-মুসলমান উভয় সম্প্রদায়কেই দাবাইয়া রাখিতেন; তাহা হইলে উভয় সম্প্রদায়ের মধ্যে একটা মীমাংসা হইয়া যাওয়া কিছুই কঠিন হয় না। মুসলমানগণ যদি হিন্দুগণকে বিশ্বাস করেন, হিন্দুগণ যে কেন তাহাদিগকে অবিশ্বাস করিবেন তাহা আমরা বুঝি না। নিম্নশ্রেণীর হিন্দুদের সহিত উচ্চশ্রেণীর হিন্দুদের মিল নাই। নিম্নশ্রেণীর হিন্দুগণ এখনও অনুন্নত। মুসলমানগণ যদি হিন্দুদের সহিত মিলিত হন, শিক্ষিত ও উচ্চ শ্রেণীর মুসলমানগণ হিন্দুদের সহিত নিশ্চয়ই সমান অধিকার পাইবেন এইরূপ আশাই আমরা করিতে পারি।

## বাংলার কংগ্রেস ও বন্যা

বাংলায় কংগ্রেসী কেলেঙ্কারীর বোধ হয় আর শেষ হইবে না। সম্প্রতি শ্রীযুত বোসের সহিত আচার্য্য রায়ের চিঠি পত্র প্রদানে উহার ভীষণ পূতিগন্ধ জন-সাধারণকে উত্যক্ত করিয়া তুলিয়াছে। আচার্য্য রায় বন্যার টাকা লইয়া কেন খাদি প্রতিষ্ঠানে ব্যয় করিলেন? উহার উত্তরত অতি সহজ। দুর্ভিক্ষ নিবারণ করিবার জন্য সরকার পক্ষ হইতে সাধারণতঃ দুইটী পন্থা অবলম্বন করা হইয়া থাকে, উহার একটীর নাম Preventive measure আর একটীর নাম Protective measure. দুর্ভিক্ষ যখন মূর্ত্তি পরিগ্রহ করিয়া উপস্থিত হয় তখন যে সাহায্য করা হয় তাহারই নাম Preventive measure. অর্থাৎ, ভীষণ দুর্ভিক্ষ হইয়াছে; লোকে খাইতে পাইতেছে না, পরিবার বস্ত্র নাই, তখন তাহাদিগকে অন্ন-বস্ত্র যোগাইয়া রক্ষা করিতে হয়। কিন্তু বন্যা ও দুর্ভিক্ষ মহামারীর ন্যায় বাংলায় দুইচার বৎসর অন্তর নিয়মিত ভাবেই সময়ে সময়ে আবির্ভাব হয়। উহা নিবারণ করিতে গেলে যাহাদের কোন সঙ্গতি নাই, তাহাদিগকে সঙ্গতিশালী করিয়া দিতে হয়; উহারই নাম Proctective measure। খাদি-প্রতিষ্ঠান Pro-tective measure এর কার্য্য করিয়া আসিতেছে। আচার্য্য রায় নিঃস্ব গ্রামবাসীদিগকে বিনামূল্যে চরকা ও তুলা দিয়া তাহাদের অবসর মত তুলা কাটিতে শিক্ষা দিয়া এবং উৎপন্ন পণ্য কিনিয়া লইয়া তাহাদিগকে কতকটা শক্তিশালী ও আত্ম-নির্ভরশীল করিয়া তুলিতেছেন। এইরূপ প্রতিষ্ঠান কোন কালেই লাভজনক হইতে পারে না, কাজেই খাদি-প্রতিষ্ঠান লাভজনক ব্যবসায় নহে, উহাতে দুঃখ করিবার কি আছে? বন্যায় সাহায্য করিবার জন্য যে টাকা উঠিয়াছিল উহারই একটা অংশ খাদিপ্রতিষ্ঠানে ব্যয়িত হইয়াছে বলিয়া উহা আইনতঃ অন্যায় বলিয়া চীৎকার করিয়া লাভ কি? পরন্তু কংগ্রেসের হস্তে যে টাকাটা

এতদিন ছিল উহা কোন কার্য্যে এতদিন নিয়োজিত ছিল একথা কি জন সাধারণ জিজ্ঞাসা করিতে পারে না? উত্তরে যদি বলা হয় উহা আমাদের নিকটেই আছে তাহা হইলে কি বলা যাইতে পারে না যে উহা নিশ্চয়ই ব্যাঙ্কে জমা আছে, সুতরাং উহার সুদ কোথায় গেল। গত বৎসরের অসহযোগ-আন্দোলন সময়ে কংগ্রেসী সম্পত্তি বাজেয়াপ্ত করিবার ভয়ে উহা আমাদের লোহার সিন্দুকে আবদ্ধ করিয়া রাখিয়াছিলাম বলিলে কি লোকে উপহাস করিবে না?

## বিলাতী গবর্ণমেণ্ট ও মিঃ ম্যাকডোনাল্ড

ইংলণ্ডে লেবার সম্প্রদায়ের পতন হইয়াছে। ম্যাকডোনাল্ড প্রধান মন্ত্রী থাকিলেও বর্ত্তমানে যে মন্ত্রী-সমাজ রহিল উহাকে লেবর মন্ত্রীসমাজ অপেক্ষা রক্ষণশীল মন্ত্রী-সমাজ বলিলেই শোভন হয়। এসম্বন্ধে দেশী ও বিলাতি কাগজে নানারূপ জল্পনা-কল্পনা চলিয়াছে।. একদল ম্যাকডোনাল্ডকে বিশ্বাসঘাতক বলিয়া যেমন অভিনন্দিত করিতেছেন অপর দল আবার তাঁহার মহত্ত্বে মুগ্ধ হইয়া দেশের একমাত্র পরিত্রাণ কর্ত্তা বলিয়া পূজা করিতেছেন। একই নেতার উপর দেশবাসী জনসাধারণের মনে এইরূপ বিভিন্নমুখী দুইটী ভাবের যুগপৎ উদয় পৃথিবীর ইতিহাসে প্রথম নয়। তিনি কিরূপ লোক ছিলেন ভবিষ্যৎ ইতিহাস লেখক পরে নির্দ্দেশ করিয়া দিবেন।

র‍্যামসে ম্যাকডোনাল্ড সাহেব প্রথম জীবনে সাধারণ শ্রমিক মাত্র ছিলেন। তাহার আত্মজীবন চরিতে স্পষ্টই বলিয়াছেন যে তাঁহার গ্রন্থ পাঠ করিবার যথেষ্ট আগ্রহ থাকিলেও পয়সার অভাবে ইচ্ছা পরিপূর্ণ করিয়া উঠিতে পারিতেন না। তাঁহার স্ত্রী প্রকৃতই তাঁহার সহধর্ম্মিণী ছিলেন। রাত্রে মোমের বাতি জ্বালিয়া ম্যাকডোনাল্ড সাহেব গ্রন্থপাঠে মনোনিবেশ করিলে তাঁহার পত্নী তাঁহার নিকটে বসিয়া কখন বা বাতিটা ঠিক করিয়া দিতেন আবার কখন বা গ্রন্থাদি যথাস্থানে সন্নিবেশিত করিয়া সাহায্য করিতেন। তিনি তাঁহার স্বামীর প্রধান উপদেষ্টা এবং সমালোচক ছিলেন বলিলেও অত্যুক্তি করা হয় না। ম্যাকডোনাল্ড সাহেব তাঁহার প্রত্যেক লেখাই তাঁহার স্ত্রীকে দেখাইয়া ছাপিতে দিতেন। গ্রন্থের সমালোচনা করিয়া রচনার উৎকর্ষ সম্পাদন করিতেন। ক্রমশঃ ম্যাকডোনালড সাহেব ধীরে ধীরে উন্নতি করিয়া শ্রমজীবিদল সংগঠন করেন। ১৯০৫ সালে এই দলের প্রতিনিধি হিসাবে তিনি ও তাঁহার সহচরগণ যখন পার্লামেণ্টে প্রবেশ করেন তখন কেহই ভাবিতে পারেন নাই যে কুড়ি বৎসরের মধ্যেই এই দলের হস্তেই রাজ্যভার ন্যস্ত হইবে। মোট কথা শ্রমজীবি সম্প্রদায়ের উত্থানের ইতিহাস ম্যাকডোনাল্ড সাহেবের স্বীয় জীবনেতিহাসের সহিত অতি ঘনিষ্ঠ ভাবে সংবদ্ধ।

যে দল তিনি স্বয়ং সংগঠন করিয়াছিলেন এবং যে দলের নেতা হিসাবে তিনি আজ বিশ্ব-বরেণ্য হইতে পারিয়াছেন, কালের চক্রে সেই দল তাঁহাকে ছাড়িতে হইল, ভবিষ্যতে হয়ত বা তাঁহাকে চিরজীবনের জন্য রাজনীতি ক্ষেত্র হইতে সরিয়া দাঁড়াইতেও হইবে। এইরূপ পরিবর্ত্তন কি হঠাৎ হইল? আমরা বলিব বাহ্যত: দেখিতে তাহাই হইলেও পরিবর্ত্তনটা একদিনেই হয় নাই। ১৯২৫ সাল হইতে যাঁহারা ম্যাকডোনাল্ডের কার্য্যাবলী বেশ সুন্দর ভাবে দেখিয়া আসিতেছেন তাঁহারা লক্ষ্য করিয়া থাকিবেন যে ম্যাকডোনাল্ড সাহেব ক্রমশঃ একটু একটু করিয়া অভিজাত শ্রেণীর মধ্যে আসিয়া দাঁড়াইতেছিলেন। মধ্যে তাঁহার দল-ত্যাগ করিবার কথাটাও উঠিয়াছিল, মাত্র উপযুক্ত দল-পতির অভাবেই তাহা হইতে পারে নাই। বর্ত্তমান মন্ত্রী-সমাজ গঠন করিয়া তিনি সংরক্ষণশীলদের সহানুভূতিতেই উহার পরিচালন করিয়া আসিতেছিলেন কাজেই এখন তাহাদের বিরাট স্বার্থের নিকট আপনার ও দলের স্বার্থকে বলি দিতে হইয়াছে। বন্ধু বৎসলতা ম্যাকডোনাল্ড সাহেবের চরিত্রের বিশেষত্ব, এখানে উহা খুব উজ্জ্বল ভাবে ফুটিয়া উঠিয়াছে মাত্র

## ইংলণ্ডের বর্ত্তমান সমস্যা ও ম্যাকডোনাল্ড

ইংলণ্ডের সম্মুখে এখন ভীষণ সমস্যা। কয়েক বৎসর হইতেই বিলাতী সরকার তাহার আয়-ব্যয় মিলাইয়া উভয় অঙ্ক সমান করিতে পারিতেছিলেন না। বর্ত্তমান বর্ষে গ্রীষ্মকালে যখন জার্ম্মানী দেউলিয়া হয়-হয় গুজব রটে সেই সময় ফ্রান্স ও আমেরিকার ধনীগণ ইংলণ্ডের ব্যবসা

সমূহে যে সমস্ত টাকা আমানত রাখিয়াছিল তাহা তুলিয়া লয়, ফলে ইংলণ্ডে সোনার একান্ত অভাব হইয়া পড়িয়াছে।' তথায় যে ইকনমিক কমিটী বসান হইয়াছিল তাহারা একযোগে বলিয়াছেন যে যদি ব্যাঙ্ক সমূহতে সোনার আমদানী না করিতে পারা যায় তবে ঐ সমস্ত ব্যাঙ্ক যে কোন মুহূর্ত্তে দেউলিয়া খাতায় নাম লেখাইতে পারে! বিলাতী সরকার এই তদন্তের ফলে শঙ্কিত হইয়া ফ্রান্স ও আমেরিকার নিকট ঋণ ভিক্ষা করেন। তাঁহারা বলেন যে ব্যয় আয়ের অঙ্কের সহিত না মিলাইতে পারিলে তাঁহারা ঋণ দিতে পারেন না। উক্ত প্রস্তাব কার্য্যে পরিণত করিতে গেলে মাত্র দুইটী উপায় আছে, যথা আয়-কর বৃদ্ধি বা ব্যয় সঙ্কোচ। আয়কর অতি অতিরিক্ত ভাবেই বসান আছে কাজেই ব্যয় সঙ্কোচ করাই যুক্তি সঙ্গত বলিয়া তাঁহারা তাঁহাদের অভিমত দেন। বর্ত্তমানে সমস্ত খাদ্য-দ্রব্যেরই মূল্য শতকরা ১২ টাকা কমিয়া গিয়াছে। বিলাতের ধনিক সম্প্রদায় এই অভিমত দেন যে বেকার মজুরদের যে খোরাকী দেওয়া হয় উহা শতকরা ১০ টাকা কমাইয়া দেওয়া হউক তাহা হইলে উহাদের কোন ক্ষতিই হইবে না। শ্রমিক নেতাগণ এই প্রস্তাবে সম্মত হইতে পারিলেন না, তাঁহারা ঋণের গুরুত্ব স্বীকার করিয়া, করবৃদ্ধির পরামর্শ দেন। ইংলণ্ডের ধনিক সম্প্রদায় বিবিধ করভারে প্রপীড়িত। আরও অধিক কর গ্রহণ করিতে গেলে বিলাতে ধনিকগণের অর্থহ্রাসের সহিত উহাদের উপার্জ্জন করিবার ক্ষমতারও হ্রাস হইবে এইরূপ আশঙ্কা করিয়া ম্যাকডোনাল্ড সাহেব তাঁহার দলকে ত্যাগ করিয়া রক্ষণশীল দলের সহিত মিলিত হইয়াছিলেন। তিনি একথাও বলিয়াছেন যে, বর্ত্তমানের দুর্য্যোগ কমিয়া গেলেই তিনি রাজ কার্য্যে ইস্তাফা দিয়া রাজনীতি ক্ষেত্র হইতে সরিয়া দাঁড়াইবেন। ইহার উত্তরে তাঁহার সহযোগীগণ বলিতেছেন যে, উহাই যদি তাঁহার দৃঢ় বিশ্বাস, তবে পদত্যাগ করিয়া দেশ কি চায় জানিবার জন্য নূতন ইলেকসনের ব্যবস্থা করিলেই'ত চলিত। ম্যাকডোনাল্ড সাহেব তাহার উত্তরে হয়ত বলিবেন তাহাতে দেশের পক্ষে যাহা শুভ তাহা হয়ত বা সম্পাদিত হইত না। নূতন নির্ব্বাচন আহ্বান করিলে শ্রমজীবিদল প্রবল হইয়া পার্লামেণ্টে তাহাদের মেম্বর সংখ্যা বৃদ্ধি করিয়া দিলে, ধনিকেরই বৃদ্ধি করা হইত। ম্যাকডোনাল্ড সাহেব ঐ কর বৃদ্ধি করিতেই রাজী ছিলেন না।

আমরা বলিব উহাত তাঁহার নিজের অভিমত। কোন ব্যক্তি যতই বড় হউন না কেন তাঁহার অভিমত জোর করিয়া চালাইতে গেলেই তাঁহাকে লোকে স্বেচ্ছাচারী বলে।

কেননা নেপলিয়নই বলুন বা বর্ত্তমানে মুসোলিনীই বলুন সকলেই নিজ অভিমত অনুযায়ী কার্য্য করিতে গিয়া অপ্রিয় হইয়াছেন, তাঁহাদের মনে যে দেশ প্রীতি নাই একথা বোধহয় তাঁহাদের শত্রু পক্ষও বলিতে সাহস করিবেনা। এই হিসাবে ম্যাকডোনাল্ড সাহেব দোষী!

তাঁহার প্রস্তাবিত কার্য্যের আরও একটা দিক দেখিবার আছে। শ্রমজীবিদল প্রবল হইয়া বর্ত্তমান বৎসরে পার্লামেণ্টে প্রবেশ করিতে পারিলে বিলাতী সরকারে ধনিকদের যে প্রভাব আছে তাহা চিরদিনের জন্য বিলুপ্ত হইত। তাহাদের এই বিজয়শ্রীকে অগ্রসর হইতে বাধা প্রদান করায় ভবিষ্যতে class war এর বীজ বপন করিয়া রাখিলেন। কেননা, একথা সত্য যে বিলাতী সরকারকে একদিন অবনত মস্তকে সোশিয়ালিজম্ মানিয়া লইতে হইবে, ধনিক বন্ধু ম্যাকডোনাল্ড সাহেব উহার বিজয়-অভিযান কিছুদিনের জন্য স্থগিত করিয়া দিলেন মাত্র।

## প্রস্তাবিত মোটর কর

স্বায়ত্বশাসন বিভাগের মন্ত্রী মহাশয় তাঁহার প্রস্তাবিত বিল এ নূতন প্রথায় মোটরগুলির উপর নূতন কর বসাইলে উহা যে কত ভয়ানক হইয়া দাঁড়াইবে এবং হয়ত বা ট্রামের সহিত প্রতিযোগীতায় উহারা হটিয়া যাইতে পারে আমরা খুব স্পষ্ট ভাবে গত সংখ্যায় আলোচনা করিয়াছিলাম। তাহার পর দেখিলাম যে বেঙ্গল বাস সিণ্ডিকেট বাংলার সাংবাদিকগণকে একটী ভোজে আহ্বান করিয়া আমাদের আশঙ্কার কথাই অধিকতর স্পষ্টভাবে ব্যক্ত করিয়াছেন। তাঁহারা এই সব বিষয় আলোচনা করিয়াছেন বলিয়াই, আমরা নিম্নলিখিত কতকগুলি বিষয়ে তাঁহাদের দৃষ্টি আকর্ষণ করিতেছি।

তাঁহাদের সম্প্রদায়ের নাম বেঙ্গল বাস সিণ্ডিকেট হইলেও আমরা যতদূর জানি উহার প্রভাব শুধু কলিকাতার সীমানার মধ্যেই আবদ্ধ। সুদূর পল্লীগ্রামে জন

সাধারণের সুবিধার জন্য যে সমস্ত বাস আছে তাহারা সকলেই এলোমেলো জীবন যাপন করে, তাহাদের সঙ্ঘবদ্ধ করিয়া লইবার সময় আসিয়াছে। একটু জোর আন্দোলন করিতে পারিলেই অনেক সময় অনেক সুবিধা করিয়া লইতে পারা যায়। বাংলা সরকার প্রথম যে প্রজাসত্ব বিধি লিপিবদ্ধ করিয়াছিলেন উহা সঠিক ভাবে প্রবর্ত্তিত হইলে জমিদার মণ্ডলীর সমূহ ক্ষতি হইত এবং কৃষক সম্প্রদায়ের সুবিধা হইত। ঐ বিলটী লিপিবদ্ধ মাত্র হইয়াছে শুনিয়াই বাংলার ছোট বড় তাবৎ জমিদারই উহার ভীষণ প্রতিবাদ করিতে থাকেন তাহার ফলে বিলটী যখন লিপিবদ্ধ হইল তখন জানা গেল তাহা জমিদার মণ্ডলীরই অনেক সুবিধা করিয়া দিয়াছে। আমাদের বক্তব্য, এই যে মন্ত্রী মহাশয়কে যদি বুঝাইয়া দিতে পারা যায় বাৎসরিক ৬০।৭০ টাকা টাক্স দেওয়াই বর্ত্তমানে বাস-গুলির পক্ষে দুরূহ হইয়া উঠিয়াছে তখন উহারা অতিরিক্ত কর তাহারা দিবে কোথা হইতে। আয় ব্যয়ের হিসাব দেখাইয়া উহা বেশ করিয়া বুঝাইয়া দেওয়া বোধহয় বিশেষ কষ্টসাধ্য নয়। তাহার পর কথা উঠিতে পারে মফস্বলের বাসগুলিকে লইয়া।

অনেকেই হয়ত জানেন না যে এই সমস্ত অনুষ্ঠানগুলি খুব জনপ্রিয় প্রতিষ্ঠান হইলেও, উহাদের অধিকাংশেরই আর্থিক অবস্থা খুবই শোচনীয়। অতিরিক্ত হারে কর চাপাইয়া দিলে, এই বর্দ্ধিত কর উহাদিগকে গলা টিপিয়া মারিয়া ফেলিবে।

ইহা ব্যতীত এই ব্যবসায়ের আর একটা দিক আছে। কলিকাতার বাসগুলি উঠিয়া গেলে ট্রাম কোম্পানী লাভবান হইবেন এবং মফঃস্বলের গুলি উঠিয়া গেলে রেলওয়ে কোম্পানী গুলি অনেক ক্ষেত্রে লাভবান হইতে পারেন, সর্ব্বত্রই যে তাঁহারা লাভবান হইবেন এমন কথা নিশ্চিত বলিতে পারা যায় না। কিন্তু বাসগুলি উঠিয়া গেলে বা ট্যাক্সির সংখ্যা কমিয়া গেলে যে সমস্ত বড় বড় ইংরাজ কোম্পানী মোটর, টায়ার, টিউব, তৈল বিক্রয় করিয়া ধ্বংসোন্মুখ ইংরাজ শিল্পকে চাড়া দিয়া রাখিয়াছেন তাঁহাদের অনেককেই ব্যবসা গুটাইতে হইবে! বাসসিণ্ডিকেট এই সমস্ত ইউরোপীয় কোম্পানী গুলির নিকট গিয়া তাঁহাদের অংশীদারদের সহিত একযোগে একটী ডেপুটেশন করিয়া একদিন মন্ত্রীপ্রবরের সহিত সাক্ষাৎ করিলে কেমন হয়?

## কাশ্মীর দাঙ্গা

কাশ্মীরের হিন্দু-মুসলমানের দাঙ্গার অবসান হইয়াছে। মহারাজ তাঁহাদের দাবী দাওয়া গ্রাহ্য করিবেন বলিয়া স্বীকার করিয়াছেন। এদিকে চট্টগ্রামে এই ভ্রাতৃদ্রোহীতা আবার উৎকটভাব ধারণ করিয়াছে। কাশ্মীরের মহারাজ সন্দেহ করেন যে তাঁহার প্রজা মণ্ডলীকে উত্তেজিত করিবার জন্য বাহিরের কতকটা প্রভাব ছিল। আমরাও তাই ভাবিতেছি যে চট্টগ্রামে এই যে গোলমাল সুরু হইয়াছে উহার মূলেও ঐরূপ কোন উত্তেজনা আছে। বারবার অনেক তদন্ত হইয়া গিয়াছে, কিন্তু এইরূপ একটা তদন্ত হইলে এই বিষয়ের মীমাংসা হইয়া যায়; সরকার পক্ষ এইরূপ একটা কিছু করিবেন কি?

## জাতীয় ঋণের সুদ

বিলাতে একটা কথা উঠিয়াছে যে জাতীয় ঋণের সুদের হার কমাইয়া দিলে অনেক টাকার ব্যয় হ্রাস করা যাইতে পারে। কথাটা ভাবিবার কথা বটে। লর্ড কার্জ্জন যখন ভারতের বড়লাট ছিলেন তখন তিনি কোম্পানী কাগজের সুদ হ্রাস করিয়া সরকারী তহবিলের প্রাচুর্য্য ঘটাইয়া ছিলেন। কিন্তু বর্ত্তমানে সেটা সম্ভব কি? অর্থের বাজারে টাকার একান্ত প্রয়োজন, এ অবস্থায় সরকার পক্ষ ঋণ পরিশোধ করিয়া দিব বলিলে অনেকেই ঋণ পরিশোধ প্রস্তাবে রাজী হইবেন, কাজেই উক্ত ঋণ শোধ করিতে গেলে সরকার পক্ষকে আবার ঋণ করিতে হইবে, তখন কি সুদের হার কিছু কমিবে?

## বাণিজ্য সম্বন্ধ

অনেকেই বলিতেছেন যে বিলাত ভারতবর্ষে বাণিজ্যাদির সুবিধা করিয়া কিছু অর্থ সংগ্রহ করিতে চাহেন, সেই অর্থটা ভারত ইংলণ্ডকে যোগান দিতে স্বীকৃত হইলেই সন্ধি হইয়া যায়। এখন জিজ্ঞাস্য হইতেছে যে উক্ত টাকার মাত্রাটা কত তাহাই ভারতবর্ষ জানিতে চাহে। চিরকালই ভারতবর্ষ তাহার শাসক-সম্প্রদায়কে পূজার অর্থ দিয়া আসিয়াছে। হিন্দু শাসনকালে ব্রাহ্মণগণ এই অর্থ পাইতেন, মুসলমান রাজত্বকালে মুসলমান-প্রধানগণ উহা ভোগ করিয়া ছিলেন। বর্ত্তমানে আমরা ইংরাজ

গণকেও উক্ত অধিকার দিতে রাজী আছি, কিন্তু দেখিতে হইবে উহা আমাদের সামর্থ্যে যেন কুলায়। কাপড় এবং লোহার দ্রব্য বেচিয়া ইংরাজ ভারতবর্ষ হইতে পূর্ব্বে প্রায় এক শত কোটী টাকা বৎসর বৎসর লইয়া যাইতেন। ঐ দুইটী কারবারই এখন ধ্বংসোন্মুখ কাজেই উক্ত টাকাটা অর্জ্জন করিতে গেলে ইংলণ্ডকে হয় নূতন শিল্প প্রবর্ত্ত করিতে হইবে না হয়ত পূর্ব্বকার শিল্পের জন্যই ভারতকে তাহার বাজার ছাড়িয়া দিতে হইবে। বয়নশিল্প ভারতে বদ্ধমূল হইয়াছে, উহাকে কোণ ঠেলিয়া ইংরাজী বয়ন-শিল্প চলাইতে গেলে বাতুলতা মাত্র হইবে। এই জন্যই বলিতেছি যে গোল টেবিল বৈঠকের সহিত একটী ইকনমিক কমিটী বসাইলে মন্দ হইত না।

## নারী—নূতন কর্ম্মক্ষেত্রে

বর্ত্তমান যুগ নারী প্রাধান্যের যুগ। সম্প্রতি খবর আসিয়াছে যে স্পেনের কারাগার সমূহের প্রধান অধ্যক্ষ হইয়াছেন একজন স্ত্রীলোক। ইঁহার নাম ভিক্টোরিয়া কেণ্ট! নামটী ইংরাজী হইলেও উনি রীতিমত স্পেন দেশীয় ভাবে মানুষ। স্পেনে নারীজাতি খুব শিক্ষিতা না হইলেও ইনি খুবই উন্নতা হইয়া নারীজাতির জন্য নূতন কর্ম্মক্ষেত্র উন্মুক্ত করিয়া ছিলেন।

## মৃত্যুর পরে!

বিজ্ঞানের লীলাক্ষেত্র ইউরোপ মৃত্যুর পর কি আছে দেখিবার জন্য বিশেষ ব্যস্ত হইয়া উঠিয়াছে। স্যর অলিভর লজ, প্রভৃতি মহাপুরুষগণ নানা সাধনার মধ্য দিয়া এই মহাসত্য আবিষ্কার করিবার জন্য বিশেষ চেষ্টা করিতেছেন। মৃত্যুর পর কি হয় সে সম্বন্ধে নানারূপ মতবাদ প্রচলিত হইয়াছে। এই সমস্ত মতবাদ বেশ শ্রুতি-মুগ্ধকর। মৃত্যুর প্রয়োজন কি এই সম্বন্ধে যে মতবাদ সম্প্রতি প্রচলিত হইয়াছে তাহা শোক-সন্তপ্ত হৃদয়ে অনেকটা শান্তি আনয়ন করিবে। ইউরোপীয় পণ্ডিতগণ সকলেই বলিতেছেন যে প্রাণীগণ একটা পরিবর্ত্তনের মধ্য দিয়া নিম্নশ্রেণী হইতে ক্রমশঃ উচ্চ শ্রেণীতে গমন করিতেছেন। মৃত্যু এই ক্রম-পরিবর্ত্তনের উন্মুক্ত দ্বার। জগতে মৃত্যু না থাকিলে উহা নিকৃষ্ট প্রাণীগণ দ্বারা চিরকালই ভরপুর হইয়া থাকিত। মৃত্যু আছে বলিয়াই ক্রম-পরিবর্ত্তন কার্য্যকরী, হইতেছে। সুতরাং মৃত্যু আমাদের জীবনের উন্নতি করিবার একমাত্র সহায়ক।

## চট্টগ্রামের হত্যা ও লুট তরাজ

চট্টগ্রামে পুলিশ ইনস্পেক্টর খাঁবাহাদুর মোঃ আসানুল্লা রিভলবারের গুলিতে হত হইয়াছেন। হত্যাকারী ধৃত হইয়াছে, কোন বিপ্লববাদী দ্বারাই ইহা হইয়াছে, অনুমান হয়। আর এই ব্যাপারের অব্যবহিত পরেই সমগ্র চট্টগ্রাম সহরের হিন্দুরা গুণ্ডার লুঠ তরাজে অস্থির হইয়া উঠিয়াছে, হিন্দুদের প্রায় কোটি মুদ্রার সম্পত্তি নষ্ট হইয়াছে—অনেকের প্রাণেরও আশঙ্কা আছে। বিপ্লবী হত্যাকাণ্ডে এ পর্য্যন্ত বহু হিন্দু, ইউরোপীয় হত হইয়াছেন—এবং এরূপ কাণ্ডে সকলেই দুঃখিত—কিন্তু রাজনৈতিক হত্যাকে এই রূপ দিয়া চট্টগ্রামের গুণ্ডারা যে কাণ্ড করিল তাহা অতীব বীভৎস। বৈপ্লবিক হত্যা হঠাৎ করা হয় তাহা গবর্ণমেণ্ট ত্বরিত বন্ধ না করিতে পারেন কিন্তু এ ভাবের দাঙ্গা যেরূপ ঢিলে ভাবে বন্ধ করা হয় ও প্রাণঘাতী হইয়া চলে তাহাতে শাসকদের তারিফ করা যায় না। এরূপ দাঙ্গা আরম্ভ হইবার সূচনায়ই যাহাতে বন্ধ করা যায় তৎপক্ষে বিশেষ অবহিত হইয়া কার্য্য করা এই মুহূর্ত্ত হইতে শাসকদের তথা দেশবাসীর সব চেয়ে বড় কর্ত্তব্য।

## কবি সম্বর্দ্ধনা

গত ৬ই ভাদ্র 'রসচক্রে'র উদ্যোগে কবি শ্রীযুত যতীন্দ্র মোহন বাগচীর সম্বর্দ্ধনা বেলঘরেতে সুসম্পন্ন হইয়াছে। এই সম্বর্দ্ধনায় বহু সাহিত্যিক যোগ দিয়াছিলেন এবং অনেকে উচ্ছ্বাসভরে গদ্যে-পদ্যে সম্বর্দ্ধিত কবির কাব্য-গুণগান করিয়াছিলেন। অ বেলায় আহারাদিরও আয়োজন প্রচুর ছিল। এ সম্বর্দ্ধনার প্রধান উদ্যোক্তা ছিলেন কবিবর শ্রীযুত কালিদাস রায়।

## রাজনৈতিক জীবনারম্ভ

মহাত্মাজী বিলাত যাইবার সময় কোন সম্বাদ পত্র প্রতিনিধি তাঁহাকে জিজ্ঞাসা করিয়াছিলেন—গোল টেবল বৈঠকে জাতীয় দাবী পূরণ হইলেও কি আর আপনি রাজনৈতিক ব্যাপারে থাকিবেন?

হাসিয়া মহাত্মাজী বলেন—বৈঠকে জাতীয় দাবী পূরণ হইলে, তখন হইতেই আমার রাজনৈতিক জীবন আরম্ভ হইবে।

## চট্টগ্রামের ভীষণ খবর

চট্টগ্রামের শ্রীযুক্ত মহিমচন্দ্র দাস বড় বড় সরকারী কর্ম্মচারীদের জানাইয়াছেন - "গতকল্য রাত্রি প্রায় ১১টার সময় কতকগুলি লোক চট্টগ্রাম প্রিন্টিং এণ্ড পাবলিশিং হাউসে প্রবেশ করিয়া তথায় লোকজনকে প্রহার করিতে থাকে। ইহারা নিম্নলিখিত............ মূল্যবান সম্পত্তি নষ্ট করিয়াছে। দুর্ব্বৃত্তদলকে দেখিয়া ইউরোপীয়ান মনে হয়। তাহারা সংখ্যায় ৮ জন ছিল, ২ জন ভারতবাসীও তাহাদের সঙ্গে ছিল। তাহারা পিস্তল, বন্দুক ও একটি লুইস্‌গান লইয়া আসিয়াছিল।... এই আক্রমণকারীদের মধ্যে একজনকে ডি-আই-বির সহকারী দারোগাবাবু চারুবিকাশ চৌধুরী বলিয়া মনে হইল।"

স্বাক্ষর—মহিম দাস

৩১।৮।৩১

এ ভীষণ সংবাদটি কি? ইহার মূল শাসক সম্প্রদায় ও দেশের নেতারা অবিলম্বে বাহির করুন।

## রবীন্দ্র বার্ত্তা

বন্যাপীড়িতদের দুঃখে ব্যথিত কবিবর রবীন্দ্রনাথ আচার্য্য প্রফুল্লচন্দ্রের নিকট নিম্নোক্ত কবিতা পাঠাইয়াছেন :—

The famished, the homeless,
Raise their hands towards heaven,
And uttter the name of God
Their call will never be in vain.
In the land where God's response
Comes through the heart of man
In heroic service and love.

Rabindra nath Tagore. Santiniketan.

## কর্পোরেশনে যতীন্দ্রমোহন

৬ নং ওয়ার্ড হইতে দেশপ্রিয় শ্রীযুক্ত যতীন্দ্র মোহন সেন গুপ্ত কর্পোরেশন কাউন্সিলর নির্ব্বাচনে প্রার্থী দাঁড়াইয়াছেন। আশা করি যতীন্দ্রমোহন সকলেরই ভোট পাইয়া নির্ব্বাচিত হইবেন।

## পরলোকে কেশবচন্দ্র রায়

গত ৭ই সেপ্টেম্বর এ্যাসোসিয়েটেড প্রেসের অন্যতম প্রতিষ্ঠাতা ও স্বত্বাধিকারী প্রসিদ্ধ সাংবাদিক কেশবচন্দ্র রায় পরলোকগমন করিয়াছেন। সংবাদ সেবায় রায় ভারতীয়দের মধ্যে অনেকটা শীর্ষস্থানে আরোহণ করিয়াছিলেন। আমরা তাঁহার পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা প্রকাশ করিতেছি।






শ্রীনগেন্দ্রনাথ ঘোষ

## কলম্বো সহর

ডেঙাতে নেমেই ঠিক সমুদ্রের ওপরেই প্রথম একটা প্রকাণ্ড বাড়ী নজরে পড়ে।—ইহাই G. O. H. বা Grand Orient Hotel। রাস্তার ধারে ধারে রিক্সা ওয়ালারা রিক্সা ধ'রে ধ'রে দাঁড়িয়ে আছে। লোকগুলোর মাথায় পাগড়ী ও পরণে সাদা কোট ও সাদা ইজের হাঁটু পর্য্যন্ত গোড়ান এবং শুধু পা। এই থান থেকেই সাহেব পাড়া আরম্ভ হয়েছে। সাহেব পাড়াটা বেশ পরিষ্কার-পরিচ্ছন্ন ব'লে বোধ হ'তে লাগ্‌লো।

## খোঁপা বাঁধা সাহেব।

এখানে অনেকগুলি সাহেবদের বড় বড় দোকান দেখা গেল। Whiteaway Laidlaw'র—firmটা বেশ বড় গোছের। একটা জিনিষ প্রথমেই মনে হ'ল—সহরটা যেন কি রকম নিস্তব্ধ—যেন কোনও রাজা বা বড় লোক মরেচে—রাস্তায় গাড়ী ঘোড়ার আওয়াজ নেই ও ক'লকাতার রাস্তার মত ফিরিওলাদের হাঁক-ডাক ও শোনা গেল না। সহরটা খুব ছোট ব'লে বোধ হল। কারণ সমস্ত সাহেব পাড়া ঘুরে দোকান-পত্তর দেখে ট্রামে চেপে সহরের শেষ পর্য্যন্ত যেতে ও সহরে ফিরে আস্‌তে ঘণ্টা খানেকের বেশী লাগল না। রাস্তায় বেড়াতে বেড়াতে অনেক খোঁপা বাঁধা সাহেব দেখা গেল অর্থাৎ অনেক সিংহলী দেখা গেল যাঁরা একদিকে সাহেবদের মত পোষাক পরেছেন আবার মাথায় বড় বড় চুলে খোঁপা বেঁধে তার ওপর সোলার টুপি পরেছেন।—

আমার ধারণা ছিল সিংহলবাসীরা বুঝি বেশ ফরশা। কিন্তু তাঁদের দেখে সে ধারণাটা কেটে গেল। অধিকাংশ লোকই কাল আর মুখের ছাঁচ Madrasi বা Dravidian গোছের। তবে রাক্ষসদের মতন নয়, কেন যে রামায়ণে এ-টা রাক্ষসের দেশ ব'লে গেছে বুঝতে পারলুম না। দেশী পাড়া অতি অপরিষ্কার ব'লে বোধ হ'ল। কোনও কোনও জায়গা থেকে এমন শুঁট্‌কি মাছের দুর্গন্ধ বেরুতে লাগল ঠিক যেন মনে হ'তে লাগল টেরিটি বাজারের শুঁটকি মাছের পাড়া কলম্বোতে উঠে এসেছে। অনেক পান ওয়ালার দোকান দেখা গেল - হায়, যে দেশের দিশি লোকদের প্রধান ব্যবসা পান বিড়ি—সে দেশের আর কত ভাল হবে?

## ভগবানের অদ্ভুত সৃষ্টি!

এ কি—এ! ভূমিকম্প না কি। বাড়ী-ঘর রাস্তা-ঘাট সব দুলছে যে—না না এ ভূমিকম্প নয় মস্তক কম্প এ সেই ডাক্তার ব্যাটার বাড়ীর কাজ হচ্ছে। মাথাটা এমনি ঘুরে গেল ঠিক যেন মনে হ'ল সমুদ্রের ওপর রয়েছি। এখানকার মেয়েদের গড়নের এমনি ছাঁচ যে এক হাজার বিভিন্ন জাতীয় মেয়েদের মধ্য থেকে সিংহলী মেয়ে চিনে নেওয়া খুব সহজ। সমস্ত অবয়ব গুলি যেন অসামঞ্জস্য ভাবে গড়া। যে রকম ওরা খর্ব্বাকৃতি তাতে ওরকম বুক আদতেই মানায় না, আর যে রকম বুক তাতে ওরকম কোমরা আদতেই মানায় না। ঘাড়টা কি রকম—বাঁকা বাঁকা আর চলন ত্রিভঙ্গ মুরারীর মতন। শুধু এই নয় এর ওপর আবার ঘাঘ্‌রা বা গাউন ও জ্যাকেট পরা চাই। ঠিক মনে হয় যেন বিশ্বকর্ম্মা গোটা কতক হাত পা মুণ্ড ধড় ও আর আর যা দরকার সমস্ত তৈরী ক'রে রেখে কোথায় নেশা টেশা কর্ত্তে গিয়েছিলেন—ফিরে আসতে দেরী হচ্ছিল—সৃষ্টিকর্ত্তার যেন আর দেরী

সইছিল না, তাই তাড়াতাড়ি মানানসই হবে কিনা না দেখেই—হাতের গোড়ায় যে মুণ্ড ধড় ও হাত পা পেলেন, তাই দিয়েই একটা কিম্ভুতকিমাকার জীব সৃষ্টি করলেন। ভগবানের অদ্ভুত সৃষ্টি! সব দোকানের সামনেই প্রায় একজন ক'রে দালাল থাকে। দোকানের ধার দিয়ে যাবার সময় ডাকে "walk in please, needn't buy, just have a look" ইত্যাদি। একটা দালাল সে আমাদের ধ'রেছে কিছুতেই ছাড়্‌বে না। তাকে বলা গেল যে ফেরবার মুখে তার দোকানে ঢুকে জিনিষ-পত্র দেখে চরিতার্থ করা যাবে। ঘটা ২।৩ বাদে জাহাজে ফেরবার মুখে দেখি লোকটা ঠিক—সেই দোকানের কাছে দাঁড়িয়ে রয়েছে ও আমাদের ডাক্‌ছে। এতক্ষণ ধ'রে সে দাঁড়িয়ে ছিল কিনা বল্‌তে পারি না আর যদি সে দাঁড়িয়েই থাক্‌ত, তা হ'লে তার পরিশ্রম পুষিয়ে নিয়েছে। কারণ আমার বন্ধুটী দুটো জল কিন্‌লে। লিমনেড্‌ তার দাম নিলে আট আনা। জানে যে কিছু কিন্‌ব না তথাপি কত দামী দামী আংটী দেখাতে লাগল কি জানি যদি নজরে পড়ে যায়। আমরা জাহাজে ফিরছি এমন সময় একটা গাড়ী যাচ্ছে দেখা গেল। দুজন ঘোড়-সওয়ার শরীর রক্ষক তাঁর পেছনে পেছনে যাচ্ছে। একজন ভদ্র লোককে কারা যাচ্চেন জিজ্ঞাসা করাতে তিনি বল্লেন সিংহলের গভর্ণর ও তাঁর পত্নী। কত সাদা সিদে ভাবে যাচ্ছেন আর পুলিশ পাহারার কোনও আড়ম্বর নাই।

টেলিগ্রাফ্‌ অফিসে আমার বন্ধুটী তার কর্ত্তে গেলেন। সেখানে যত লোক কাজ কচ্ছিল দেখা গেল সব সাহেবী পোষাক পরা! টেলিগ্রাফ্‌ লাইন টা কি সর্ব্বত্রই এদের একচেটে।

টেলিগ্রাফ্‌ অফিসের বিপরীত ফুটপাথে Government House দেখা গেল। এই জায়গাটা অনেকটা কলিকাতার Government House এর মত দেখায় বটে কিন্তু Compound টা অনেকটা Belvedere এর মত বেশ গাছ-পালা দিয়ে ঢাকা—

জাহাজে কলম্বোতে নামবার আগে একজন গল্প কচ্ছিল যে কলকাতায় কি ভয়ানক গরম—শরীর যেন পুড়ে যায়—তাতে আর একজন উত্তরে এই বলেছিল যে কলকাতার গরম ত পদে আছে। কলম্বোর গরম এত বেশী যে জামা ও ইজেরের বোতাম গরমে গলে গিয়ে ঝুল ঝুলে হ'য়ে পড়ে! আমাদের জামা কিম্বা ইজেরের বোতাম গ'লে গিয়ে জামা কিম্বা ইজের ঝুল ঝুলে হ'য়ে পড়েনি বটে কিন্তু সূর্য্যের উত্তাপটা যেন বড় বেশী রকম অনুভব কর্ত্তে হয়েছিল।

Government House এর সামনে দিয়ে যে রাস্তাটা বরাবর Galle faco Hotel—খুব বড় Hotel এবং দেখ্‌তে ঠিক প্রাসাদের মত—এর দিকে গেছে সেই রাস্তাতে সমুদ্রের ওপরেই fort দেখা গেল। এটা fort কিম্বা Barrack তার বিশেষ কোনও তফাৎ দেখ্‌তে পেলুম না।

কেউ কেউ বলে যে এই সহরটার নাম পূর্ব্বে "কলাম্বু" ছিল। পরে পর্ত্তুগিজরা এই নাম বদলে "colombus" এর নামে নাম দিলে—তখন থেকে এর নাম হ'ল "কলম্বো।"

এখানকার ফোড়েরা কি রকম জিনিষের দর করে তার একটা নমুনা দিচ্ছি; আমরা জাহাজে ফিরছি একটা আঙ্‌টীওলা এসে ধ'রেছে। অনেকগুলো আঙ্‌টীর ভেতর থেকে একটা বের ক'রে বল্‌ছে—

অ—"Very fine ring—don't you like it ?"

ঘো—How much ?

আ—Fifty Rupees

ঘো—Fifty for all।

আ—Beg your pardon sir, those are real stone in real gold, fifty for each sir,

ঘো—I will give your thirty rupees for the lot.

আ—I beg your pardon my master. How can you give me thirty rupees! Say, how much can you give sir.

ঘো—Ten Rupees!

আ—Ten for this ring sir!

ঘো—No, no, for the whole lot.

আ—O my master, how can you say ten rupees for the whole lot! When you just say ten for one and I not take—Say sir!

ইত্যাদি—ইত্যাদি—

জাহাজে ফেরবার মুখে দূরে গোটা কয়েক man of war বা রণতরী দেখা যাচ্ছিল। রণতরীর নাবিকেরা ছোট ছোট Boat এ-তে harbour এ rowing কচ্ছিল। এরা যে দেশেই থাক্ না কেন বা যে কাজই করুক না কেন কোনও Healthy Exercise এদের করা চাই ই!

রাত্রি ১০টায় আমাদের জাহাজ কলম্বো ছেড়েছে। আর ১৫ দিনের মধ্যে কোনও port এ আমাদের জাহাজ থাম্‌বে না। একেবারে Port Said এ গিয়ে থাম্‌বে, সুতরাং এই পনেরটা একঘেয়ে দিন কি ক'রে কাটবে তাই ভাবনার বিষয় হয়ে দাঁড়িয়েছিল। সেই সকাল বেলা উঠে চা ও Toast খাওয়া তার পর মুখ হাত ধুয়ে পরিষ্কার হ'য়ে Deck এ আসা!

### Smoking Room

সকাল বেলা প্রত্যহ একদল লস্কর ডেক্ ধুত ও একদলে সেইটে পুঁছত। জাহাজের পেছন দিকটাতে যেখানে flagpost থাকে সেইখানে একটা pump বসিয়ে Pumpএ একটা hose লাগিয়ে সমস্ত ডেক ধুত ও একটা দলে সেইটে পুঁছত! যতক্ষণ ডেকটা ধোয়া পোঁছা হত ততক্ষণ আমরা ডেক এর ওপরে Smoking Room এ এসে বই-টই পড়তুম। Smoking Room যদিও নামে ধূম পানের ঘর বটে কিন্তু ইহাকে "আড্ডা বা মদখাবার ঘর" নাম দিলেই উপযুক্ত হ'ত। কারণ প্রত্যহ সন্ধ্যার পর এইখানে তাসখেলার সঙ্গে সঙ্গে মাতালদের মদ খাওয়াও চল্‌ত। এ ঘরটাতে বিশেষ কিছুই সাজ-সরঞ্জাম নেই। দু'টা গদি পাতা বেঞ্চী কাঠের দেওয়ালের সঙ্গে ফিট করা ও একখানা Table, একটা Electric light ও একটা fan। প্রত্যেক Seat এর পেছনে দেওয়ালের সঙ্গে একটা ক'রে Electric Bell লাগান আছে। কোনও attendance এর দরকার হ'লে Boy ব'লে চেঁচাতে হয় না। Bellটা টিপলেই Boy এসে জিজ্ঞাসা করে কি দরকার। এই ঘরটাতে মহিলাদের কখনও প্রবেশ কর্ত্তে দেখিনি।

### Music Room

Smoking Room এর পাশের ঘরটাই হচ্ছে Music Room। এটা Smoking Room এর চেয়ে কিছু বড় বটে কিন্তু সাজ-সরঞ্জাম Smoking Room এরই মতন! বেশীর ভাগ একটা Piano আছে। এই ঘরটাতে বইঠকখানার কাজ হ'ত। এই ঘরটাতে ধূমপান নিষিদ্ধ ছিল। এই ঘরে মহিলারা বা পুরুষেরা সকলেই আস্‌তেন এবং সাধারণতঃ সন্ধ্যার পরেতেই যাঁরা Smoking Room এ থাক্‌তেন না তাঁরা এই খানে নিরীহ আমোদে গান বা গল্প করে সময় কাটাতেন।

দুপুর বেলা ১২টার পর থেকে অনেকক্ষণ পর্য্যন্ত সময়টা ভূগোল শাস্ত্রের আলোচনায় কেটে যেত। প্রত্যেক দিন ঠিক বারোটার সময় একটা লোক এসে একটা ছাপান ফর্ম Smoking Room এর দরজার সামনে একটা ছোট বোর্ডে এ টাঙ্গিয়ে দিত। এই ফর্ম এ লেখা থাক্‌ত আমাদের জাহাজ ঠিক ১২টার সময় ঠিক কোন জায়গায়। অর্থাৎ latitude বা কত আর longitude বা ক'ত। আগামী ২৪ ঘণ্টার মধ্যে সমুদ্রের অবস্থা কিরূপ থাকবে। গত ২৪ ঘণ্টা আমরা কত travel করেছি। জাহাজ কত travel করেছে এটা Speed meter দেখে জান্‌ত পারা যায়। জাহাজের শেষের দিকে যে flag post টা আছে সেইখানে একটা রেলিঙের সঙ্গে একটা ছোট ঘড়ির মতন মিটার থাকে সেই মিটারের সঙ্গে একটা দড়ি বেঁধে দড়িটা সমুদ্রে ফেলে দেয়। এই দড়িটার সঙ্গে একটা আধ পোয়া আন্দাজ Weight বাঁধা থাকে। জাহাজটা যখন চলে তখন দড়িটা ঘুর্‌তে থাকে। আর মিটারের সঙ্গে একটা চাকা আছে সেটাও ঘুর্‌তে থাকে। এই মিটারের চাকা কতবার ঘুরেছে তা ঐ মিটারের কাঁটা দেখে জান্‌তে পারা যায়। প্রত্যহই বেলা ১২টার এক কোয়ার্টার, আধ ঘণ্টা আগে থেকে, যাত্রীদের মধ্যে একটা ঔৎসুক্য ভাব দেখা যেত। অনেকের ভোর বেলা উঠে খপরের কাগজের জন্যে যে ঔৎসুক্য ভাব দেখা যায় ঠিক সেই ভাব। তার পর একজন ম্যাপ দেখিয়ে ঠিক কোন জায়গায় আমাদের জাহাজ ভাস্‌ছে সেই জায়গাটা দেখিয়ে সেইখানে একটা পেন্সিলের চিহ্ন ক'রত। তারপর কার কত ভূগোলের জ্ঞান পরীক্ষা করা হ'ত। কলম্বো ছাড়বার পর থেকে রোজ বেলা ১২টার পর জাহাজের যাত্রীর সঙ্গে

সময় মিলিয়ে দেখতুম ১০।১৫ মিনিট আমার ঘড়ি কাট্‌ যায়। প্রথম প্রথম এর কারণ বুঝতে পার্তুম না। তারপর জ্ঞান হ'ল যে, রোজই একটু একটু করে আমাদের জাহাজ পশ্চিম দিকে যাচ্ছে এবং জাহাজের ঘড়ির time হচ্ছে local time.

Gun এর পৌত্রী

First class এ ক'জন passenger ছিল ঠিক বল্‌তে পারি না এই পর্য্যন্ত বল্‌তে পারি একটী girl বা lady ছিলেন। ইনি একজন বিলেতের Cannon এর কন্যা (সুতরাং gun এর পৌত্রী) তিনি প্রত্যহ সন্ধ্যার পর আমাদের সঙ্গে গল্প কর্ত্তে আস্‌তেন। আমরা সন্ধ্যার সময় Dinner খেয়ে সকলে এক সঙ্গে Tip it off খেলতুম।

আমরা যে কজন Tip it off খেলতুম (সংখ্যাতে কিছু এসে যেত না) দুই ভাগে বিভক্ত হ'তুম। যেমন K ও G দুটো দল হ'ত। তারপর একটা Table এর দুই ধারে দুটো দল বস্‌তে। তারপর lottery হ'ত কোন দল আগে খেল্‌বে—lotteryতে যে দল জিতত যেমন K দল জিতেছে—K দলের একজন যে মধ্যিখানে বসত সে একটা সিকি নিয়ে সিকিটা নিজের দলের কারুর হাতে গুঁজে দিত কিম্বা নিজের হাতে রাখত। তারপর K দলের সকলে দুটো হাত মুটো ক'রে Table এর ওপর রাখলে অন্যদলের অর্থাৎ G দলের একজন বল্‌তে আরম্ভ কর্ত্ত সিকিটা কার হাতে নেই বা কার হাতে আছে M tip your right hand off অর্থাৎ M মশায় তোমার ডান হাতে সিকিটা নেই ডান হাতটা তুলে নাও। N tip your left hand অর্থাৎ N মশায় তোমার বাঁ হাতে সিকিটা আছে বাঁ হাতটা খোল। যদি N মশায়ের বাঁ হাতে সিকি থাকৃত, তা হ'লে K দলের হার হ'ত এবং G দলের লোকেরা সেই সিকিটা নিয়ে নিজেদের মধ্যে কারুরও হাতে গুঁজে রেখে হাতগুলো মুঠো ক'রে table এর ওপর রাখ্‌ত তখন K দলের একজন যেমন S। বল্‌তে আরম্ভ কর্ত্ত—কার হাতে সিকিটা আছে। S যখন বল্‌তে পারত না তখন G দলের যার হাতে সিকিটা আছে সে সেই সিকিটা দেখিয়ে দিত। যদি K দলের S ঠিক বল্‌তে পারত কোন হাতে সিকিটা আছে তাহ'লে সিকিটা K দলের কাছে যেত আর যতক্ষণ না বল্‌তে পারত ততক্ষণ পর্য্যন্ত G দলের লোকের কাছে সিকিটা থাকৃত।

Dinner খেয়ে এসে খানিক পরে থেকেই music Room এ এই খেলা হ'ত এবং Supper এর আগে পর্য্যন্ত এই খেলা চল্‌ত।

ক্রমশঃ



# পুরাণে সূর্য্য-পরিচয়

প্রবন্ধ

শ্রীজগৎমোহন সেন, বি, এস, সি, বি, ই, ডি,

সমুদ্র তীর। তখনো উষাবিকাশ হয়নি। অর্দ্ধস্বচ্ছ অন্ধকারের ভেতর দিয়ে যতদূর দৃষ্টি চলে,—কেবল তরঙ্গায়িত সমুদ্র,—অশেষ, অনন্ত। শত সহস্র ক্রুদ্ধ সর্প ফণার মত অবিশ্রান্ত গর্জ্জনমত্ত স-লীল জলতরঙ্গ মহা আক্রোশে বেলাভূমিকে আক্রমণ করছে, বালুকার বুকে আছড়ে পড়ে সঙ্করমাণ সর্পের মতই সামনের দিকে এগিয়ে আসছে; আবার ফিরে যাচ্ছে। সমুদ্র তরঙ্গ-সমাকুল।

আরো একটু আলো। দৃষ্টির প্রসার বাড়তে লাগল। দূরদিগন্তে অন্তহীন আকাশ অনন্ত সাগরে এসে মিলেছে। দূরে সমুদ্র বক্ষ নিস্তরঙ্গ, শান্ত—সমাহিত। আকাশের নীলিমার স্বপ্ন তার বুকে—সমুদ্র ওখানে সুষুপ্ত।

আকাশ লাল হয়ে উঠল। তার পর ধীরে ধীরে দিক্-চক্ররেখার উপর স্বর্ণকমলের মত ফুটে উঠল অপরূপ দ্যুতিমান এক সিন্দুর-লিপ্ত গোলক। তার কর-রঞ্জনে ফেন-পুষ্পিত তরঙ্গ-ফণা মণি-মণ্ডিত হয়ে উঠল। সুন্দর!

এই মহিমময় আলোকে পুলকে নবপ্রবুদ্ধ মানবের বক্ষের সুষুপ্ত কবি জেগে উঠলেন, চক্ষে তাঁর স্বপ্নাবেশ। তাঁর বিস্মিত দৃষ্টির সম্মুখে ফুটে উঠল একটি ছবি। বর্ণ ও ভাব-বৈচিত্র্যে সে চিত্র অনির্ব্বচনীয় অপূর্ব্ব। তাঁর অন্তর্বিভেদী সূক্ষ্ম-দৃষ্টি বাহিরে সমস্ত জড়ত্ব, সমস্ত স্থূলত্বকে অতিক্রম করে অতীন্দ্রিয় চেতনার রাজ্যে প্রবেশ করল। তিনি দেখলেন সহস্র-ফণ অনন্তের শয্যায় শায়িত নিষ্ক্রিয় এক বিরাট পুরুষ। জল তাঁর শয্যা, তাই তিনি নারায়ণ [ নার+অয়ন ]। যোগনিদ্রামগ্ন নারায়ণের মাথার উপর সহস্রফণ অনন্তদেব মণিদীপ্ত ফণার ছত্র ধরেছেন। তাঁর নাভিতে ( মধ্য দেশে ) সমুজ্জ্বল রাগ-রক্ত মেঘের দল বিস্তার করে রক্ত-শতদল বিকসিত আর সেই প্রস্ফুট পদ্মের মধ্যে এক উজ্জ্বল জ্যোতির্মণ্ডল। সেই জ্যোতির্ম্মণ্ডলস্থ পুরুষের সমগ্র শরীর দিয়ে চেতনাময় আলোক বিচ্ছুরিত হচ্ছে, এই চেতনা তিনি চতুর্দ্দিকে বিকীর্ণ করছেন,—তিনি চতুর্ম্মুখ।

তিনি বেদ [ =বিদ্ ( জানা )+অল ]—ময়, চেতনার আধার। তিনি আদিকবি। তাঁর দর্শনে মানবের অন্তরে ছন্দ স্পন্দিত হয়ে উঠল, দেবতার বন্দনা গান তাঁর মুখ দিয়ে নিঃসৃত হ'ল,—

> "ওঁ নমোঃ নারায়ণায় পুরুষায় মহাত্মনে
> বিশুদ্ধ সত্ত্ব-ধিষ্ণায় মহাহংসায় ধীমহি।"

অধ্যাত্ম-বিদ্যার দিক্ দিয়ে এর যে অর্থই হোক না কেন, এর স্থূল-অর্থই প্রথমে সে সূক্ষ্ম-অর্থকে ইঙ্গিত করেছে, মানুষের মনে। মানুষ প্রথমে বহিঃপ্রকৃতির মধ্যে ভগবানকে দেখেছেন এবং এই থেকেই ভগবানকে সমগ্রভাবে জানবার প্রবৃত্তি পেয়েছেন। বাহিরে আলোর তমোহরণলীলা তাঁর অন্তরে জ্ঞানালোকপাতে অজ্ঞানান্ধকার অপসারণের সূচনা করেছে। তাই তিনি স্থূলভাবেও তমোহর হংসের (=হন্+স) জনক হংস-স্বরূপ জলশায়ী নারায়ণকে ধ্যান করেছেন।

গায়ত্রী মন্ত্রেও আমরা দেখি সেই সবিতারই 'ভর্গ' ধ্যানের কল্পনা আছে, কারণ তিনি আমাদের বুদ্ধিকে প্রণোদিত করেন :—

> "তৎ সবিতুর্বরেণ্যং ভর্গো দেবস্য ধীমহি
> ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ।"

এবং ভর্গ বল্‌তে আদিত্যান্তর্গত তেজকেই বোঝায়,—

"আদিত্যান্তর্গতং বর্চো ভর্গাখ্যং তন্মুমুক্ষুভিঃ।"

কিন্তু এ পরবর্ত্তী সময়ের কথা। তখন মানুষ বুঝতে পেরেছেন ঐ জ্যোতিঃপিণ্ডই সমস্ত প্রসব করেছেন। তিনি সবিতা,—

> "সর্ব্বলোক প্রসবনাৎ সবিতা সতু কীর্ত্ত্যতে।"

তাঁর দয়ায় জীব-বৃদ্ধি হয়, তাই তিনি ব্রহ্মা (=বৃন্হ্+মন্)। তাঁর প্রসূত এই অণ্ডের নাম ব্রহ্মাণ্ড।

আমাদের এই পৃথিবী যে সূর্য্যের সন্তান একথা আধুনিক বিজ্ঞানও স্বীকার করে।*

কিন্তু গায়ত্রীর "সবিতা" আমাদের এই সূর্য্যেই সম্ভবতঃ আবদ্ধ নন। গায়ত্রীর "সবিতা" আরো বড়, আরো ব্যাপক, তিনি সমস্ত লোক প্রসব করেছেন। [কে বলবে আকাশের অগণ্য জ্যোতিষ্ক একই অখণ্ড জ্যোতিঃ-পিণ্ডের সন্তান আদিত্য কি-না?] কিন্তু সমস্ত তত্ত্ব বা কল্পনার মূলে আছেন এই সূর্য্যই।

মানুষ সূর্য্যের কাছে কৃতজ্ঞ। ঋগ্বেদে নানারূপে এই সূর্য্যেরই স্তুতি গান করা হয়েছে। জ্ঞানের প্রসারের সঙ্গে সঙ্গে সূর্য্যের নানা বিভূতির সঙ্গে মানুষের পরিচয় হয়েছে, তাই সূর্য্যের এত গুণবাচক নাম সংস্কৃত সাহিত্যে আমরা দেখিতে পাই।

'ইন্দ্র' [=ইন্দ্+র] শব্দে "স্বামিত্ব" বোঝায়। আকাশের 'অধিপতি' সূর্য্যের নাম 'ইন্দ্র' হওয়া অসঙ্গত নয়, আর প্রকৃতই 'ইন্দ্র' বলতে এক অর্থে সূর্য্যকে নির্দ্দেশ করে। "সোম" [=সু (প্রসব করা)+ম] অর্থে 'সবিতা' সূর্য্যকেই বোঝান উচিত। আবার শোষণ করেন বলে তিনিই পূষা বা পূষন্ [পুষ্+অন্]

আবার রশ্মি নিক্ষেপ করেন বলেই হোক্, কিংবা একসময়ে পৃথিবীকে স্বশরীর থেকে নিক্ষেপ করেছেন বলেই হোক্, সূর্য্যের এক নাম 'মিত্র' [মি-ক্ষেপণ করা)+ক্র]। আর পৃথিবী বেষ্টন করেন বলে হোক্ কিম্বা পৃথিবী তাঁকে প্রদক্ষিণ করেন বলেই হোক্, "বরুণ" [=বৃ বেষ্টন করা) + উনন্;, কর্ত্তৃবাচ্যে, কর্ম্মবাচ্যে] সূর্য্যেরও এক নাম। 'ব্রহ্মা' বলতে জীববর্দ্ধক সূর্য্যকে বোঝাতে পারে এ আমরা আগেই দেখেছি।

ইন্দ্র, সোম, মিত্র, বরুণ, পূষণ্, ব্রহ্মা এ সমস্তই বৈদিক দেবতা বা দেবতাদের নাম এবং এ সমস্ত নামকরণে মন্ত্র-দ্রষ্টা বৈদিক ঋষিদের জ্ঞানের পরিচয় বেশ ভাল করেই পাওয়া যায়।

## (২)

পুরাণের যুগে বৈদিক বিজ্ঞানের অঙ্কুর কবি কল্পনার সাহায্যে পল্লবিত হয়ে প্রকৃত তথ্যকে অনেকখানি গোপন করেছে বলেই মনে হয়। তাই একটু চেষ্টা করলে একই সূর্য্যকে পুরাণের গল্পে আমরা বহু মূর্ত্তিতে দেখতে পাব। ব্রহ্মা, ইন্দ্র আর সূর্য্য নামে তাঁর ত্রিধা-বিভক্ত রূপ সহজেই আমাদের চোখে পড়ে। আর এও দেখা যায় যে পৌরাণিক গল্প কেবল গল্প, ইতিহাস এবং রূপক নয়। তার মূলে অনেক প্রকৃত জ্ঞানের তথ্য আছে।

পুরাণের ব্রহ্মা, ইন্দ্র আর সূর্য্য এক সূর্য্যেরই ত্রিমূর্ত্তি কি না দেখতে হ'লে ক'টি বিষয় আলোচনা করা দরকার :—

(ক) অমর-কোষে সূর্য্যের "দ্বাদশাত্মা" বলে একটা অভিধান আছে। এই অভিধানের সঙ্গে সূর্য্যের গতি পথে অবস্থিত দ্বাদশ রাশির কোনো সম্বন্ধ আছে কি না জানি না, কিন্তু প্রসিদ্ধি এই যে বারটি অন্য নামের জন্য সূর্য্যের এই নাম হয়েছে। সে বারটি নাম হচ্ছে,—

বিবস্বান্, অর্যমা, পূষা, ত্বষ্টা, সবিতা, ভগ, ধাতা, বিধাতা, বরুণ, মিত্র, শক্র এবং উরুক্রম।

এ সমস্ত কশ্যপের ঔরসে অদিতির গর্ভজাত দ্বাদশ আদিত্যের নাম। এর মধ্যে "ধাতা" আর "বিধাতা" নাম দু'টি ব্রহ্মা দাবী করেন; এবং ইন্দ্র দাবী করেন শক্র নামটি। 'ত্বষ্টা' নামটি বিশ্বকর্ম্মার এবং "বরুণ" নামটি জলাধিপতির।

কিন্তু এ সমস্ত নাম গুণবাচক এবং সূর্য্যের প্রতি সব ক'টিই আরোপ করা যায়। আগে দেখা গেছে "ব্রহ্মা" আর "ইন্দ্র" নাম দু'টির ওপর সূর্য্যের ন্যায়সঙ্গত অধিকার আছে।

(খ)

পুরাণ বলেন ব্রহ্মা তাঁর আত্মজা সাবিত্রী বা গায়ত্রীকে বিবাহ করিয়াছিলেন। কিন্তু "সবিতা" শব্দ স্ত্রীলিঙ্গে "সাবিত্রী" হয়। আবার এও দেখি

সর্ব্বলোক প্রসবনাৎ সবিতা স তু কীর্ত্ত্যতে
যতস্তদ্দেবতা দেবী সাবিত্রীত্যুচ্যতে ততঃ ॥"

এবং

"বেদ প্রসবনাচ্চাপি সাবিত্রী প্রোচ্যতে বুধৈঃ ॥"

বেদ বা জ্ঞান প্রসাবিত্রী আর জ্ঞানময়ী "সংজ্ঞা" [=সম্+জ্ঞা+ঙ] অভিন্ন হওয়াই স্বাভাবিক। এবং সংজ্ঞা নামে গায়ত্রীকেও বোঝায়। আবার "গায়ন্তং ত্রায়সে যস্মাৎ গায়ত্রী ত্বং ততঃ স্মৃতা।" একথা সংজ্ঞাকেই বলা যেতে পারে।

সংজ্ঞা হচ্ছেন সূর্য্য-পত্নী, বিশ্বকর্ম্মার কন্যা। অমর

কেবেদের মতে "বিশ্বকর্ম্মা," "সূর্য্যঃ", "দেব-শিল্পী" এ সমস্ত বিশ্বকর্ম্মারই নাম।

আর সংজ্ঞাকে সূর্য্যাত্মজা বলা সঙ্গত। কারণ সূর্য্যই সংজ্ঞার আধার। এই জন্যই বলা হয়েছে "শক্তি শক্তি-মতোরভেদঃ"।

ব্রহ্মার গায়ত্রীকে বিবাহ করা সম্বন্ধে অন্য একটা গল্প আছে এবং তা থেকেও এই একই কথা জানা যায়। গল্পটা হচ্ছে এইঃ—

সস্ত্রীক যজ্ঞ করার নিয়ম আছে। ব্রহ্মা যজ্ঞ করতে গিয়ে সাবিত্রীকে আনবার জন্য ইন্দ্রকে পাঠালেন। কিন্তু সাবিত্রী তখন গৃহকর্ম্মে ব্যাপৃতা ছিলেন, আসতে পারলেন না। অগত্যা ব্রহ্মাকে আবার বিবাহ করতে হ'ল। ইন্দ্র ঘটক হয়ে এক গোপকন্যার সঙ্গে ব্রহ্মার বিবাহ দিলেন। এই গোপ-কন্যা হচ্ছেন গায়ত্রী।

কিন্তু এই "গোপ"টি কে? 'গোপ' কথাটার মানে "গো-পালক।" নিয়ত গতিশীলা বলে পৃথিবীকে "গো" (গম্+ও) বলা হয়। পৃথিবীকে পালন করেন বলে সূর্য্যও "গোপ" হতে পারেন। তা' হলে গায়ত্রীকে সূর্য্য-কন্যা বলতে পারা যায়।

(গ)

পুরাণে ব্রহ্মার দশজন মানস-পুত্রের কথা আছে।

"মরীচিরভবৎ পূর্ব্বং ততোঽত্রি র্ভগবানৃষিঃ।
অঙ্গিরাশ্চাভবৎ পশ্চাৎ পুলস্ত্যস্তদনন্তরম্॥
ততঃ পুলহো নামা বৈ ততঃ ক্রতুরজায়ত।
প্রচেতাশ্চ ততঃ পুত্রো বশিষ্ঠশ্চাভবৎ পুনঃ॥
পুত্রো ভৃগুরভূৎ তত্র নারদোঽপি চিরাদভূৎ।
দশেমান্ মানসান্ ব্রহ্মা জপন্ পুত্রানজীজনৎ॥"

কিন্তু এই দশজন মানস-পুত্রের নামের মর্ম্ম যদি বিশ্লেষণ করা যায় তবে প্রত্যেকের স্থানে হয় সূর্য্যকে নয় সূর্য্যের কোনো বিশেষ বিভূতিকে দেখতে পাব।

(১) মরীচি (=মৃ+ঈচি)—তমোনাশক রশ্মি। সূর্য্য মরীচিমালী।

(২) অত্রি (=অৎ+ত্রি)—গতিশীল। সূর্য্য সাধারণ দৃষ্টিতে গতিশীলই বটেন। সূর্য্য নামটাই গতি-শীলত্ব সূচনা করে।

(৩) অঙ্গিরাঃ (=অঙ্গ+ইরস্)—জ্ঞানবান বা চেতনাময়।

(৪) প্রচেতাঃ (=প্র+চেতস্) সূর্য্য চেতনার আধার।

(৫) পুলস্ত্য [=পুল (মহৎভাবে)+স্ত্যৈ (একত্রিত হওয়া)+অ]—সূর্য্য সমস্ত জ্যোতির কেন্দ্রস্বরূপ।

(৬) পুলহ[=পুল—হা (ত্যাগ করা)+অ]—সূর্য্যের তাপজ্যোতিঃ'বকিরণ ত্যাগ ভিন্ন কি?

(৭) ক্রতু [=কৃ+অতু]—যজ্ঞ বা কর্ম্ম। কর্ম্মের প্রবৃত্তি আমরা সূর্য্য থেকেই পাই।

(৮) বশিষ্ঠ [=অব্+শাস্+ত]—শাস্তা। সূর্য্য আকাশে থেকে পৃথিবী শাসন করেন।

(৯) ভৃগু [ভ্রস্জ্ (ভাজা, ভর্জ্জন)+উ]—সূর্য্যের প্রখর উত্তাপে পৃথিবী ভর্জ্জিতই হয়।

(১০) নারদ [নার (জল)+দ]—জলদ। এ সম্বন্ধে ব্রহ্মবৈবর্ত্ত পুরাণে আছে,—

"সূর্য্যাদ্বিজায়তে তোয়ং তোয়াৎ শস্যানি শাখিনঃ।
তেভ্যো হন্নানি ফলান্যেব তেভ্যো জীবন্তি জীবিনঃ॥
সূর্য্যগ্রস্তঞ্চ নীরঞ্চ কালে তস্মাৎ সমুদ্ভবঃ।
সূর্য্যো মেঘাদয়ঃ সর্ব্বে বিধাত্রা চ নিরূপিতাঃ॥"

এখানে ইন্দ্র সূর্য্যের সঙ্গে এক হয়ে যান।

(ঘ)

ব্রহ্মার নাম বেদোদয়, পদ্মপাণি, হংস [=হন্+স=(তিমির) হন্তা] প্রজাপতি ইত্যাদি।

অভিধানে সূর্য্যেরও ঐ সমস্ত নামের উল্লেখ দেখা যায়। বিশ্লেষণ করে প্রত্যেক নাম সূর্য্যের উপর সুসঙ্গত ভাবে আরোপ করাও চলে।

আবার দেখি ব্রহ্মা হংস-বাহন। ব্রহ্মাণীও হংস-বাহিনী। হংস অজ্ঞানান্ধকারের অপসারক বিদ্যুরণ জ্ঞানা-লোকের প্রতীক নয় কি?

[৩]

(ক) পুরাণে সূর্য্য সম্বন্ধে ইন্দ্রকে আমরা দু'টি রূপে দেখতে পাই। কোথাও তিনি স্বয়ং-সূর্য্য আবার কোথাও সূর্য্য-বিভূতি।

সূর্য্য পূষা, তার পুত্রকন্যা বললে ইন্দ্র কিংবা কোথাকে বোঝায়।

গ্রীসের সূর্য্য দেবতা Apollo র সঙ্গে ইন্দ্রের অনেক মিল আছে। Apollo মেঘের দেবতা, পৃথিবীর উৎপাদিকা শক্তির নিয়ামক। আমাদের পুরাণে ইন্দ্রও তাই। Apollo আর ইন্দ্র দুজনেরই স্বর্ণময় তূণীরের বর্ণনা আছে। অস্তাচলোন্মুখ সূর্য্যের স্বর্ণকিরণে রঞ্জিত মেঘ দেখে এর পরিকল্পনা হয়েচে বলে মনে হয়।

মেঘের সঙ্গে বা বৃষ্টির সঙ্গে আমাদের সূর্য্যের কি সম্বন্ধ তা আগেই দেখানো হয়েছে।

( খ )

ইন্দ্রের বৃত্রাসুর বধের বিষয় ঋগ্বেদেও আছে, পুরাণেও আছে। তাই তাঁর এক নাম বৃত্রঘ্ন।

ঐতিহাসিক দেখিয়েছেন পার্শী ভেরেথ্র, ভেরেথগ্ন, আর গ্রীক Orthros. Orthropon এর সঙ্গে বৃত্র আর বৃত্রঘ্ন কথা দু'টির বেশ সামঞ্জস্য আছে। পার্শী-গ্রন্থ জেন্দ্ আবেস্তাতেও নাকি এই যুদ্ধের বর্ণনা আছে। সেইজন্য অনেকে বৃত্রকে আসিরিয়ার ( Assyria ) Semitic দলপতি বলেন। আসিরিয়ার অধিবাসীর নাম "অসুর" হওয়া সম্ভব ; তাই "বৃত্রাসুর।"

কিন্তু অন্যদিক দিক্ দিয়ে দেখলে, আমরা পাই "বৃত্র" [ বৃৎ ( বর্তমান থাকা ) + রক্ ] অর্থে মেঘ বা অন্ধকার।

আর 'সুর' বলতে সূর্য্যকে বোঝায়। "সুরঃ সূর্য্যোঽর্য্যমাদিত্যঃ" অমরকোষের মতে। সুতরাং "অসুর" শব্দের ব্যুৎপত্তিগত অর্থ "সুরদ্বেষী" কে "সূর্য্য-দ্বেষী" বলে ব্যাখ্যা করা যেতে পারে। সেই জন্যেই রাত্রির এক নাম "অসুরাণ"

ঋগ্বেদেও সূর্য্যগ্রহণের সময় চন্দ্রকে "আসুর স্বর্ভানু" বলে বর্ণনা করা হয়েছে।

সুতরাং মেঘ বা অন্ধকারকে অসুর বলা অসঙ্গত নয়।

বৃত্রসংহারের জন্যে দধীচি অস্থি দান করেছিলেন। "দধীচি" [ দধ্ ( দান্ করা ) + ঈচি ] নামটা গুণবাচক, মানে হয় দাতা। "পুলহ" নাম যদি সূর্য্যে আরোপ করা যেতে পারে তবে সূর্য্যকে "দধীচি" বলাও অসঙ্গত নয়।

দধীচি ছিলেন ঋষি। "ঋষি" [ ঋষ্ ( গমন করা ) + ই কিম্বা দৃশ্ ( দর্শন করা ) + ই ] কথাটির ব্যুৎপত্তিগত অর্থ করলে আমরা পাই "গতিশীল" বা "দ্রষ্টা"। সূর্য্য গতিশীল, সূর্য্য বিশ্বদ্রষ্টা। সূর্য্য কি ঋষি ন'ন ?

ভাগবতে দধীচিকে "অশ্বশির" বলে বর্ণনা করা হয়েছে,

"মঘবন্ যাত ভদ্রং বো দধ্যঞ্চমৃষিসত্তমং।
বিদ্যাব্রত তপঃসারং গাত্রং যাচতমাচিরং॥
স বা অধিগতো দধ্যঙ্ ঙশ্বিভ্যাং ব্রহ্ম-নিষ্কলং।
যদ্বা অশ্বশিরো নাম তয়োরমরতাং ব্যধাৎ॥"

অশ্বিনীকুমারদ্বয়ের জনক সূর্য্যের অশ্বরূপে উত্তর-কুরুবর্ষচারিণী অশ্বিনীরূপা সংজ্ঞাসঙ্গমের কথা পুরাণে আছে। এখানেও দেখা যাচ্ছে দধীচি অশ্ব মস্তকের সাহায্যে অশ্বী বা অশ্বিনীকুমার দু'জনকে বিদ্যাদান করেছিলেন, তাই তিনি অশ্বশির।"

এখন দেখা যাক "অশ্ব" কথাটির ব্যুৎপত্তিগত মানে কি হয়। "অশ্ব" [ = অশ্ + ব ] অর্থ "বেগগামী" হয়। আলোক-রশ্মির বেগগামিত্ব প্রসিদ্ধ। সূর্য্যকে কি "অশ্বশির" বলা অসঙ্গত ?

দধীচির অস্থি নিয়ে বিশ্বকর্ম্মা 'বজ্র' নির্ম্মাণ করেছিলেন। বিশ্বকর্ম্মা যে কে সে পরিচয় আগে পাওয়া গেছে। এখন দেখা যাক্ বজ্র কি ?

"বজ্র" [ = ( গমন করা ) + র ] আকাশগামী। এর অন্য নাম "কুলিশ" [ = কুলি ( হস্ত, কর ) + শ ( = শী, শয়ন করা ) + অ ] যা হস্তে বা করে থাকে। "বজ্র" কি "সূর্য্য = কর" ( কিরণ ) ? এ কথা মেনে নিতে যদি পূর্ব্বসংস্কারে বাধে, তবে সমস্ত প্রকার শক্তির আধার সূর্য্য কিরণের সঙ্গে বজ্রের সম্বন্ধ আছে বলা বোধ হয় অন্যায় হবে না, কারণ 'বজ্র' একটা শক্তির বিকাশ মাত্র।

এবার একটা প্রাকৃত-লীলার কল্পনা করা যাক্। অবিশ্রান্ত তুমুল ঝড়। মেঘে মেঘে আকাশ অন্ধকার হয়ে গেছে। ঝঞ্জার বেগ বৃক্ষশাখায় প্রতিহত হয়ে একটা একটানা রুদ্র কোলাহলের সৃষ্টি করেছে। বনস্পতিরা পাতায় পাতায় হাততালি বাজিয়ে সে কোলাহলে যোগ দিয়েছে। আকাশে ঘন ঘন বিদ্যুৎসঞ্চার,—মুহুর্মুহু বজ্রনিনাদ। সারা সৃষ্টি জুড়ে একটা চঞ্চলতা জেগে উঠেছে। বিশ্বময় একটা উদ্দাম উন্মত্ত কোলাহল।

বর্ষণ সুরু হ'ল। ঝড় তেমনি অপ্রতিহত বেগে ভীতিজনক বিষাণনিনাদ করে বয়ে চলেছে। বায়ুচালিত জলকণা তীব্র বেগে শরীরের উপর এসে পড়েছে, যেন তীরের ফলার মত গায়ে বিঁধে যাচ্ছে। প্রভঞ্জনের অসহ্য

বিক্রমে বৃক্ষশাখা ভেঙে পড়েছে। মনটা সন্ত্রস্ত। এমনি চলল সারারাত। প্রকৃতির এই ভীমকান্ত লীলা উপভোগ করতে করতে একটা যুদ্ধের কল্পনা মনে আসা অসম্ভব নয়।

পরদিন প্রভাতে। ঝড় বৃষ্টি থেমে গেছে। আকাশে মেঘজাল ছিন্ন করে সূর্য্যের উজ্জ্বল জ্যোতিঃ আত্মপ্রকাশ করেছে। পবনে সে উদ্দাম চঞ্চলতা আর নেই। বর্ষণধৌতা প্রকৃতির মুখে একটা অবসন্নতা শ্রী।

বৃত্রঘ্ন বাসব আর মেঘ-তমোহন্তা ভাস্কর এক ন'ন কি?

আরো একটা কথা। ত্বষ্টার যজ্ঞাগ্নি থেকে বৃত্রাসুরের উৎপত্তি হয়েছিল। "ত্বষ্টা" নাম সূর্য্যেরও আছে। সূর্য্যের সঙ্গে মেঘের সম্বন্ধের কথা সকলেই জানেন।

( গ )

ইন্দ্রের একটা কলঙ্ক আছে। তিনি গুরুপত্নী গৌতমী অহল্যাকে গৌতমের ছদ্মবেশে হরণ করেছিলেন।

সূর্য্য আপাতদৃষ্টিতে গতিশীল, তাই তিনি গোতম বা গৌতম [=গো, গৌ+তম=গো শ্রেষ্ঠ]। "গৌতম" স্ত্রীলিঙ্গে "গৌতমী" হয়। গতিশীলা পৃথিবী তাই গৌতমী।

আবার "অহল্যা" [ন+হল+যৎ] শব্দে অকর্ষিত ভূমিকে বোঝায়। স্ত্রীলিঙ্গে অহল্যা। তাহ'লে অহল্যা গৌতমী পৃথিবী হয়েই আমাদের দেখা দেন।

জল বর্ষণ করেন ব'লে ইন্দ্রের এবং মেঘেরও নাম বৃষা বা বৃষ [=বৃষ্+অন্]। বৃষ গো-শ্রেষ্ঠ অতএব গৌতম। এবার বোধহয় গৌতম-বেশী ইন্দ্রকে আমরা চিনতে পারব।

গৌতমের ছদ্মবেশে ইন্দ্র অহল্যা গৌতমীর শরীরে জল বর্ষণ করলেন। ক্রুদ্ধ গৌতমের শাপে ইন্দ্রের মেঘ-শরীর বিদীর্ণ হয়ে সারা দেহে ভগ-চিহ্ন প্রকাশ পেল। যখন গৌতমের ক্রোধ প্রশমিত হ'ল তখন তিনি কর-সংবরণ করে অস্তাচলে চলে পড়েছেন। মেঘ উড়ে গেছে। আকাশের নীল দেহে সহস্র তারা ফুটে উঠেছে—ইন্দ্র সহস্রলোচন।

( ঘ )

ইন্দ্রের "পাকশাসন" উপাধির সম্বন্ধে বামন-পুরাণে বলা হয়েছে ;—

"পাকং জঘান তীক্ষ্ণাগ্রৈঃ মার্গণৈঃ কঙ্কবায়সৈঃ।
তত্র নাম বিভুর্লেভে শাসনত্বাচ্ছরৈর্দৃঢ়ৈঃ॥
পাকশাসনতাং শক্রঃ সর্ব্বামর-পতির্বিভুঃ॥"

স্থূলতঃ এর মানে হয়, ইন্দ্র তীক্ষ্ণাগ্র শরের দ্বারা পাক নামক অসুরকে সংহার করে পাকশাসন উপাধি পেয়েছেন।

কিন্তু পাক অর্থে পেচকও হয় শব্দরত্নাবলীর মতে। ঐ দু'টি শব্দই পচ্ ধাতু থেকে নিষ্পন্ন।

আগে আমরা 'অসুর' অর্থে সূর্য্য-বিদ্বেষী করেছি। পেচক সূর্য্য-বিদ্বেষী, সুতরাং অসুর। মার্গণ কথাটির ব্যুৎপত্তিগত অর্থ অন্বেষণকারী।

"কঙ্কবায়সৈঃ" কথাটি দ্বন্দ্বসমাসের সাহায্যে বিশ্লেষণ করলে পাওয়া যায় "কঙ্কাশ্চ বায়সাশ্চ কঙ্কবায়সাঃ, তৈঃ—কঙ্কবায়সৈঃ।"

"বিভু" এবং "শক্র" নাম দু'টির ওপর সূর্য্যের যথেষ্ট দাবী আছে।

তা'হলে পাকশাসন কে?

( ঙ )

ইন্দ্রের একটা নাম হরি-হয়। ইন্দ্ররথের অশ্বদের আমরা দেখিনি। সুতরাং তাদের বর্ণ কি বলা যায় না। সূর্য্যেরও নাম তাই। "হরি" কথাটার মানে এক্ষেত্রে সাধারণতঃ 'সবুজ' করা হয়। কিন্তু (মানুষের হৃদয়) হরণ করে বলে রশ্মির এক নাম হরি [=হৃ (হরণ করা)+ই]। সূর্য্যের রথে আমরা কেবলি সবুজ অশ্ব দেখিতে পাই না, বরং আমরা এই রশ্মিরূপী অশ্বদেরই দেখি।

সূর্য্যকে হরিদশ্ব [=হরিৎ+অশ্ব] ও বলা হয়। গ্রীক দেবতা Helius এর [সংস্কৃত হেলিঃ—সূর্য্য] রথাশ্বদের Charites। ইন্দ্র রথ-বাহী অশ্বেরাও 'হরিৎ' নামে আখ্যাত।

এখানেও আমরা ইন্দ্র এবং সূর্য্যকে অভিন্নরূপে দেখতে পাই।

পুরাণের সূর্য্যের বহুরূপকে এক করে সমস্ত পৌরাণিক কাহিনীর মূলে কি পাওয়া যাবে কে জানে? তাই বলে পুরাণের ঐতিহাসিকত্ব বা রূপকত্ব অস্বীকার করা বর্ত্তমান প্রবন্ধের উদ্দেশ্য নয়।

পুরাণের সমস্ত গল্প খুঁটিয়ে দেখলে হয়ত এই ধরণের আরো অনেক কথা পাওয়া যাবে কিন্তু এ প্রবন্ধে এই পর্য্যন্ত।




## প্রবাসী-ভাদ্র—১৩৩৮

এ সংখ্যায় ছোট গল্প আছে চারিটী।

প্রথম গল্প শ্রীফণীন্দ্র নাথ মুখোপাধ্যায়ের "সংসার স্রোতে।" গল্পটির মধ্যে ছোট একটু প্লট আছে,—সেটুকু মন্দ লাগে না। দুই বন্ধু; একজন ধনী আর একজন নিতান্ত দরিদ্র। কিন্তু ছাত্র হিসাবে সে ধনী বন্ধু অপেক্ষা যথেষ্ট মেধাবী এবং বিশ্ববিদ্যালয়ের বৃত্তিধারীও। তাহার পিতা সামান্য চাকুরী করে; ঘরে ভাই ভগ্নীর সংখ্যাও অনেকগুলি এবং তাহা ক্রম বর্দ্ধমান। দারিদ্র্যনিপীড়িত সংসারের দস্তুরমত তাহাদের সংসারে কেবল অভাবের হাহাকারই বাজে না। রোগ-মৃত্যুর নির্ম্মম লীলাও চলে। সে কোনদিক দিয়াই ইহা ফিরাইতে পারে না। অবশেষে অভাবের তাড়নায় একদিন তাহাকে পড়াশুনাও ছাড়িয়া দিতে হয়। এ সংবাদে তাহার ধনী বন্ধু নিজের ভগ্নীটির জন্য তাহাকে গৃহ শিক্ষক পদে নিযুক্ত করিয়া প্রকারান্তরে সাহায্যের চেষ্টা করিলে, তাহার আত্মমর্য্যাদায় আঘাত লাগে। বন্ধুর সাহায্য সে প্রত্যাখ্যান করে। তাহার তখন আশা ছিল বিপুল, আকাঙ্ক্ষা ছিল উচ্চ।

ইহার পর, তাহার জীবনে আর একটী পর্ব্বের সূত্রপাত। দীন, দরিদ্র সে সামান্য পঁচিশ টাকা মাহিনার চাকরীর উপর নির্ভর করিয়া মাতার অনুরোধে, তাঁহার সাধ আহ্লাদ পূরাইতে এবং গৃহ কর্ম্মের ক্লেশ লাঘব করিতে বিবাহ করে। ইহার মধ্যে অবশ্য নূতনত্ব কিছু নাই। আমাদের দেশে এরূপ প্রায় সকল গৃহস্থের ঘরেই সংঘটিত হইতেছে। এই নিতান্ত স্বাভাবিক ব্যাপারটিকে অতি সুহজভাবে গল্পটির মধ্যে সন্নিবেশিত করিয়া লেখক আমাদের জাতীয় জীবনের আদর্শটিকে চমৎকার আঁকিয়াছেন। যাহাহউক, কালক্রমে সংসারস্রোতাবেগে ভাসিতে ভাসিতে এই দম্পতী পুত্র-কলত্র পরিবৃত ও যথারীতি দারিদ্র্যক্লিষ্ট হয় এবং যৌবনে যে বন্ধুর সাহায্য একদিন প্রত্যাখ্যান করিয়াছিল, তাহারই সাহায্য লাভ করিয়া স্বামী-স্ত্রী বিষম উৎফুল্ল হইয়া উঠে!

গল্পটির মধ্যে কারুণ্য শ্লেষ ও Irony আছে। তাহা বেশ উপভোগ্য; কিন্তু উপসংহারটুকু অতি হাল্কা, এত হাল্কা যে মনে হয় লেখক দরিদ্র বন্ধুটিকে বুঝি উপহাস করিতেছেন। বস্তুতঃ তাহা গল্পের উদ্দেশ্য নহে। তবে ইহাকে শক্তির অভাবই বলিব কি? শেষে রক্ষা না করিলে সব রস ও মাধুর্য্য বিশ্রী লাগে।

ভাষা বেশ মিঠা—তাহাতে একটা সহজ গতি আছে।

দ্বিতীয় গল্প শ্রীমনোজ বাসুর "রাজা।"

এই গল্পটিও একটী দরিদ্রের সংসার লইয়া; তবে ইহাতে মনোবিশ্লেষণের ঘটা আছে। আর আছে কতকগুলি গ্রাম্য চরিত্র। সেগুলি বেশ লাগে—মানুষগুলি কাল্পনিক নহে, নিতান্ত স্বাভাবিক। কিন্তু গল্পটিতে পল্লীর শ্রী তাহাদের আওতায় ঢাকা পড়িয়াছে।

এই গল্পটিরও একেবারে শেষের দিকটা ভাল লাগে না। কর্ম্মচ্যুত সুধীরের স্বীয় প্রকৃত অবস্থা গোপন করিয়া গৃহে আগমন এবং গৃহের সকলের—পিতা, মাতা, স্ত্রী—ও গ্রামশুদ্ধ লোকের প্রার্থনার বেলায় স্ত্রীর উদ্দেশ্যে পত্রে নিতান্ত Cynic এর মত প্রকৃত অবস্থা জ্ঞাপন করিয়া সেইদিন রাত্রেই গোপনে পলায়নের মধ্যে বিসদৃশ কৌতুক আছে। তাহার পিতার মুখ দিয়া পরদিন লোকের কাছে একটা মিথ্যা কৈফিয়ৎ দেওয়াতেও সেটুকু দূর হয় নাই।

তৃতীয় গল্প শ্রীঅমূল্যকুমার দাস গুপ্তের "ইকনমিক্‌স্ প্রাক্‌টিক্যাল্।" পাদটীকায় ইহার জাতি পরিচয় আছে—"ইংরাজী গল্প অবলম্বনে।" গল্পটি ভালই—পাঠে আনন্দ পাওয়া যায়।

—গল্পটীর বিষয় ছাগল-পোষা * * * বাড়ীতে কয়েকটা ছাগল থাকিলে, বাড়ির আশ-পাশের জঙ্গল সাফ করা, বাগানের ঘাস ছাটা প্রভৃতি খরচ অতি সহজে বাঁচিয়া যায়। ইত্যাদি……কিন্তু দুইটী ছাগল পুষিয়া এই খরচ বাঁচাইতে গিয়া গৃহস্বামীকে যে মনকষ্ট ও আর্থিক ক্ষতি ভোগ করিতে হয়, তাহা প্রভূত। গল্পটির মধ্যে হাস্যরসের উপাদান যথেষ্ট আছে।

চতুর্থ গল্প শ্রীজ্যোতির্ময়ী দেবীর "মা-হারা।" গল্পের পরিবর্ত্তে উচ্ছ্বাস হইয়া দাঁড়াইয়াছে।

এ সংখ্যায় রঙিন ছবি আছে তিন খানি। প্রথম ছবি শ্রীজহর সেনের "সাঁওতাল নৃত্য"। বর্ণবিন্যাসে ও নৃত্য ভঙ্গীমায় ছবিখানি বেশ লাগে। চমৎকার একটা সুষমা আছে। দ্বিতীয় ছবি শ্রীসত্যেন্দ্র নাথ বন্দ্যোপাধ্যায়ের "ভোজ্য"। অজাপুত্র নিঃসঙ্কোচে তাহার নিষ্ঠুর লালয়িতার হাত হইতে দানা খাইতেছে আর পালয়িতা শাণিত ছুরিকা উন্মুক্ত করিয়া ভোজের চিন্তায় মগ্ন। তেমন ভাল লাগিল না।

তৃতীয় ছবি শ্রীসুধীরঞ্জন খাস্তগিরের "অমানিশায় অর্ঘ্য।" ছবিখানিতে একটা চমৎকার ভাব আছে—শত প্রদীপ জ্বালিয়া অমানিশার তমসা দূর করিবার প্রচেষ্টা টুকু চমৎকার বৈকি।

## ভারতবর্ষ—ভাদ্র—১৩৩৮

এ সংখ্যায় ছোট গল্প দুইটি, ছোট্ট গল্প একটা ও "এক দৃশ্যের" নাটক আছে একটা।

প্রথম গল্প—এইটাই ছোট্ট গল্প—শ্রীসলিল চট্টোপাধ্যায়ের "চঞ্চলা।" এক সুন্দরী দরিদ্র গৃহস্থ বধূকে লইয়া গল্প। মনোবিশ্লেষণের প্রচেষ্টা আছে—কিন্তু পড়িতে পড়িতে মনে হয় গল্পটি সাড়ী পরা বিলাতি বিবির মত—বিলাতি। যেন মনে হয়, সাজ সজ্জায়ও ইহার "জাত"—মারা যায় নাই। ইহাতে বিশেষ ক্ষতি ছিল না, কিন্তু গল্পটিতে আড়ষ্ট ভাব আছে—পড়িয়া আনন্দ পাওয়া যায় না। তাহা ছাড়া রচনাটির আর একটা বিশেষ দোষ ক্রিয়াগুলিকে কখনও ব্যবহার করা হইয়াছে কথ্য ভাষা, কখনও সাধু ভাষা। সর্ব্বনামগুলিও স্থানে স্থানে এই দোষে দুষ্ট। এরূপ হইবার কারণ, form এর প্রতি দৃষ্টির অভাব। শ্রীহীন ভাষা পাঠক, এমন কি লেখককেও, না দেয় আনন্দ, না পায় সম্মান। ভাষার লালিত্য, ছন্দ, বেগ ও সংযম না থাকিলে সমগ্র রচনাটিই ব্যর্থ হইয়া যায়।

দ্বিতীয় গল্প শ্রীঅমরেন্দ্র নাথ মুখোপাধ্যায় এম-এ, বি-এলের "—চ—বৈ—তু—হি—"

"বিলাতী ছাপ দেখিয়া সাধারণ একটা পাথরকে সে কোহিনুর ভাবিয়াছে, কিন্তু আসল একটা মাণিককে ভারতের মাটীতে পড়িয়াছিল বলিয়া পরের মত সে অবহেলা করিয়াছে।" ইহাই গল্পটির ভিতরের কথা। এবং কথা কয়টিকে বলিতে একটা নিতান্ত সাধারণ প্লট খাড়া করা হইয়াছে কিন্তু বাস্তবিক পক্ষে কথা কয়টি বলাই হইয়াছে, তাহার একটু ছাপও পাঠকের মনে পড়িবার সম্ভাবনা নাই। তবে গল্পটি আগাগোড়া না জমিলেও নামটির মত একেবারে—চ বৈ-তু-হি নয়।

তৃতীয় গল্প শ্রীপ্রেমোৎপল বন্দ্যোপাধ্যায়ের "অনাদৃত" প্লটটি বেশ;—মাঝ হইতে শেষ অবধি জমিয়াছেও ভাল। স্থানে স্থানে প্রকাশ ভঙ্গীমা তারিফ করিবার মত। কোথাও রূপ বা রসের অভাব তেমন বাজে না। গল্পটি আমাদের ভাল লাগিয়াছে।

"অতি শৈশবে শতদল ও মমতার বিবাহ হয়। শতদলের পিতার সাধ ছিল ঘরে একটা "ছোট্ট" বধূ আনেন। ইহাতে সে পথটি প্রস্তুত হইলেও প্রধান বাধা দিলেন মমতার পিতা! তিনি আবার কন্যা নিতান্ত বালিকা বলিয়া তাহাকে শ্বশুর-গৃহে পাঠান না। অবশ্য কন্যার পিতার পক্ষে এরূপ ধৃষ্টতা বিরল; কিন্তু এর কন্যার পিতা "বিরল-সংখ্যার" একজন। এই অস্বাভাবিক কার্য্যটি তাঁহাকে গৌরবান্বিত করিলেও মমতার জীবনে বিধানমত বিষময় হইয়া ওঠে। তাহার শ্বশুর আর তাহাকে পুত্রের জন্য গ্রহণ করেন না। তাহার পর বহু বৎসর কাটিয়া যায়। সুদূর শৈশবের এই ব্যাপারটি একটা আবছায়া স্বপ্নে রূপান্তরিত হইয়া শতদল ও মমতার মনের এক কোণে লাগিয়া থাকে মাত্র। মমতা বোর্ডিংয়ে থাকিয়া পড়া-শুনা করে। তারপর শতদল যখন কৃতবিদ্য ও উপার্জনক্ষম তখন পিতা রেবার সহিত আবার তাহার বিবাহ দেন। রেবা ও মমতা ছিল দুই সখী; দুইজনে

একই স্কুলে পড়িত। কিন্তু রেবার বিবাহের পর সে আসিতে পারে নাই। সখীর বরের সহিত সম্পর্কটুকু মিষ্ট। তাই মমতা গ্রীষ্মের ছুটিতে বাড়ী না।—সখীর বরকে দেখিতে আসে। তখন সে দেহে পরিপুষ্ট। যথারীতি শতদলের সহিত তাহার আলাপ। ক্রমে সেই আলাপ প্রেম ও পরিচয়ে একদিন সহসা অভিব্যক্ত হইয়া মমতা, রেবা ও শতদলের জীবনে জ্বালিয়া দেয়।" ইহাই গল্পটির সার।

কিন্তু গল্পটির দুই এক যায়গায় একটু একঘেয়ে ভাব আছে যেমন—

"শতদল বল্লে—সুন্দর" যে তাকে চিরদিনই ভাল লাগে।

মমতা বল্লে—"চুপ, চুপ—এমন কথা বলবেন না। জানি আপনারা খুব খোষামোদ করতে পারেন কিন্তু সে খোষামোদের মূল্য যে কতটুকু তা আমরা যেমন বুঝি, তেমন আপনারা বোঝেন না।" বাস্তবিকই, মমতার পক্ষে এই কথাগুলি বলিবার মত অভিজ্ঞ হইয়াছিল কি? সে বিবাহিতা হইলেও তাহার কৌমার্য কোনদিন নষ্ট হয় নাই, দাম্পত্য-জীবনের রসপাত্র প্রজাপতি একদিন তাহার জীবনে বহিয়া আনিয়াছিলেন মাত্র, কিন্তু তাহা রাখিয়া যান্ নাই।"

আর একটী কথা—শতদল রেবার কাছে কৈফিয়ৎ দিতেছে—"মমতা তোমার বহু পূর্ব্বে হয়েছিল। তবে শুকতারা রূপে উদয় হয়নি, হয়েছিল কেতুরূপে।" ধূমকেতু আসিয়া ক্ষণিক থাকিয়া চলিয়া যায়। বোধ করি অনবধানবশতঃ ঐ খাপছাড়া কথাটি বলা হইয়াছে।

২। "এক দৃশ্যের নাটকটি" রচনা করিয়াছেন শ্রীঅমরেন্দ্র নাথ মুখোপাধ্যায় বি-এ।

নাম—স্বর্গচ্যুত; বিষয়—প্রেম; কলিকাতা মহানগরীর ভিকটোরিয়া মেমোরিয়া দক্ষিণধারের সোপান-শ্রেণী; কাল ফাল্গুনের অপরাহ্ন; পাত্র-পাত্রী—একটী তরুণী, দুইটি তরুণ ও একটী লাঙ্গিত কুকুর। তরুণ দুইটি বন্ধু—তরুণটি উভয়েরই কাম্য। কিন্তু একটী তরুণ আর একটী তরুণের জন্য তরুণীর কাছে ঘটকালি করিতে গিয়া নিজেই তাহাকে বিলাতী কুকুরটির লাঙ্গুল আন্দোলনের মাঝে লাভ করিয়া জীবন ও হৃদয় পূর্ণ করে। কাজেই নাটকটি মিলনান্তক।

নাটকের প্রারম্ভে লেখা আছে অবশ্য পাত্র-পাত্রীর সংখ্যা তিন ও দৃশ্য একটী। কিন্তু হিসাবে দাঁড়ায় কুকুরটি ও একটী অচেনা আগন্তুককে লইয়া পাঁচ এবং দৃশ্য একটী "নয় কয়েকটি"—শেষেরটি জবর। মিলনের গ্রন্থী তখন নিবিড় ও কুকুরটির সমগ্র লেজটি নড়িতেছে ঘন ঘন! যাহা হউক, নাটকটি বেশ হইয়াছে তবে নামটা যেন কেমন বেমানান।

এ সংখ্যায় রঙিন্ ছবি আছে তিনখানি। প্রথম ছবি শ্রীযুক্ত মণিমোহন রায় চৌধুরীর—"বিজয়-সিংহ।" তরঙ্গ বিক্ষুব্ধ সমুদ্রবক্ষে একখানি ময়ূরপঙ্খী নৌকা—না সে কালের জাহাজ—পাল তুলিয়া ছুটিয়া চলিয়াছে লঙ্কার পথেই আর বিজয় সিংহ তাহার ডেকের উপর রেলিং ধরিয়া স্থিরভাবে দাঁড়াইয়া আছেন একটুও টলিতেছেন না। ইহা অবশ্য শিল্পীর বাহাদুরী। বিজয় সিংহের চেহারা হইয়াছে রাত-জাগা সুপুরুষ অভিনেতার মত। আর জাহাজখানিকে যে ভাবে আঁকা হইয়াছে, তাহাতে মনে হয়, তাহা বুঝি কেবল পদ্ম-বিলের মধ্যেই চলিয়া ফিরিয়া বেড়াইত।

দ্বিতীয় ছবি শ্রীযুক্ত সারদা উকীলের "যশোদা দুলাল।" সুন্দর সৃষ্টি। যশোদা দুলালের একটী চমৎকার জীবন্ত শিল্প। এমন ছবি বহুদিন চোখে পড়ে নাই।

তৃতীয় ছবি শ্রীযুক্ত ত্রিভঙ্গ মুরারী রায়ের "বেহুলা" লখিন্দরকে লইয়া বেহুলা সুন্দরী ভেলায় স্রোতে ভাসিতে ভাসিতে চলিয়াছে। কিন্তু ছবি দেখিয়া মনে হয়, ভেলাখানি মরুভূমির তরঙ্গায়িত বালুকার উপর পাতা রহিয়াছে। লখিন্দর সুপুরুষ ছিলেন। কিন্তু ছবিতে দেখিতেছি, তিনি পাত্ কাঠির ( প্যাকাটি ) মাথায় বত্তি-বাটির আলু। তাঁহার পা হইতে গ্রীবা এত লম্বা! সাপে কাটায় সাপের মত আকৃতি হইয়াছে বুঝি? আর বেহুলা সুন্দরীর কব্জি হইতে আঙ্গুলের ডগের গঠন এমন কুৎসিৎ ছিল?—যেন সাপের ছানা মাথা ঠোকাঠুকি করিতে করিতে মাথাগুলি চ্যাটাইয়া চাপ হইয়া আছে।

## বসুমতী—শ্রাবণ—১৩৩৮

বসুমতীর রসপিপাসু পাঠক-পাঠিকাগণের মনোরঞ্জনার্থে এ সংখ্যায় গল্প আছে পাঁচটি।

প্রথম গল্প শ্রীরামপদ মুখোপাধ্যায়ের "অসম্পূর্ণ" একদিকে এক নিঃসঙ্গ কবিহৃদয় অপরদিকে কঠোর সংসার—এ দু'য়ের সামঞ্জস্য ঘটাইতে হইলে কবিকে ত্যাগ করিতে হইবে অনেকখানি এবং কেবলমাত্র কাব্যলোকের পথে পথে ঘুরিলে, কঠিন সংসারে বাস তাহার পক্ষে দুরূহ। ইহাই গল্পটির মর্ম্ম।

রঞ্জন স্বভাব কবি। শৈশব হইতে যৌবন অবধি নানা অবস্থার মধ্য দিয়া তাহাকে টানিয়া আনিয়া তাহার কবিহৃদয়ের পরিচয় দেওয়া হইয়াছে। কিন্তু তাহাতেও তাহার চরিত্রের Evolution দেখা যায় না। গল্পটির গোড়ায় যে বাঁধনি ছিল মাঝ বরাবর আসিয়া, তাহা যেন আলগা হইয়া গিয়াছে। স্থানে স্থানে অত্যন্ত ফেনানো—বস্তুর অপেক্ষা বাক্যই বেশী। আর কথাগুলি বলিতে যে আখ্যানভাগের সাহায্য লওয়া হইয়াছে, তাহা অতি কষ্টকল্পিত ও বিচিত্র।

কিন্তু গল্পটির মধ্যে অনেকগুলি টুকরা কবিতা চমৎকার লাগে।

দ্বিতীয় গল্প শ্রীসত্যেন্দ্ররঞ্জন চৌধুরীর "নিমকহারাম।" গল্পটির নায়ক বসির মিয়া চরিত্রগুণের জন্য সকল সম্প্রদায়েরই প্রিয়; কেবল মন রাখিতে পারে নাই তাহার উৎপীড়নকারী জমীদারের। কিন্তু পরিশেষে তাঁহার জন্যই প্রাণ দিয়া সে নিমকের মান রাখিল ও জমীদারের মন পাইল। বসির জমীদারদের পক্ষে যে টুকরা বক্তৃতাগুলি দিয়াছে, তাহা শুনিলে অনেক জমীদারের প্রাণ শীতল হইয়া যাইবে। এমন প্রজা পাওয়া ভাগ্যের কথা। লেখক বোধকরি প্রজাগণকে বসিরের মত হইতে উপদেশ দিয়াছেন। নিরক্ষর প্রজাদের যদি এই গল্পটা পড়িয়া শুনানো সম্ভব হইত! গল্পটিতে তো সাপ্তাহিক বসুমতীর এক ছিটা বিজ্ঞাপন আছে—তাহাতে ছাপাইয়া দিলে অবশ্য তাহাও সম্ভব।

যাহা হউক, গল্প সাহিত্য যাঁহাদের প্রিয়, গল্পটি তাঁহাদের ভাল লাগিতে পারে।

তৃতীয় গল্প শ্রীহরনাথ গুপ্তের "কালনিমে"; দ্বিতীয়টার পর্য্যায়ভুক্ত। তবে নামটা "জুয়াচোর সত্যেন্দ্র" দিলে বেমালুম মানাইত। আর "দৈনিক বসুমতী" যে দেশের সঠিক সংবাদ বহন করে, এ বিজ্ঞাপনটুকু গল্পটির মারফৎ না দিলেও শিক্ষিত বাঙ্গালী সে খবর রাখে। ইহাতেও যদি বিক্রয় বাড়ে, আমরা সে শুভ কামনা করি।

চতুর্থ গল্প শ্রীঅসমঞ্জ মুখোপাধ্যায়ের "ধাঁধার উত্তর।" গল্পটির গোড়ায় আছে বিরাট এক তর্কের আয়োজন—নারী প্রকৃতির পক্ষে ও বিপক্ষে। এই লইয়াই গল্পটার পরিণতি।

পঞ্চম গল্প শ্রীঅবেন্দ্র লাল মুখোপাধ্যায়ের "অপদার্থ"। সত্যই "অ-পদার্থ" হইয়া দাঁড়াইয়াছে। রচনা কৌশল ইহাতে কিছুমাত্র নাই।

এ সংখ্যায় রঙিন ছবি আছে তিনখানি।

প্রথম ছবি শ্রীসতীশ চন্দ্র সিংহের "স্মৃতির সুখ।" চোখ বুজিয়া একটী কানের দুল দু'হাতে ধরিয়া মেয়েটি কি সুখ পাইতেছে কে জানে। দেখিলে তো মনে হয়, দুলটি খুলিতে গিয়া লাগিতেছে। যন্ত্রণা লাঘবের জন্যই খিল্ খাইয়া খিল চুরী করিতেছে।

দ্বিতীয় ছবি শ্রীচারুচন্দ্র সেন গুপ্তের "বেদুইন—তরুণী।" ছবিখানি অত্যন্ত বিলাতি। তরুণীর দাঁতগুলি কিছু উঁচু। আর তাহার গায়ের জামা ও দু'হাতের অলঙ্কার গুলি এ দেশী। বেদুইন—তরুণীরা কি ঐ ধরণের পেট বাহির করা জামার Apology ও দু'হাতে অলঙ্কার পরে?

তৃতীয় ছবি বি, সিংহের "আয় চাঁদ আয়।" মাও ছেলে আর দূরে বনের আড়ালে পরিপূর্ণ চাঁদ। কিন্তু তাহারা চাঁদকে না ডাকিয়া বনের অন্ধকারের দিকেই হাত বাড়াইয়া ডাকিতেছে—আয় চাঁদ আয়। মাও ছেলের আকৃতি ও বেশ-ভূষা দেখিয়া মনে হয়, তাহারা পশ্চিমের লোক, যাহাদের আমরা বলি খোট্টা; সেই জন্য ছবির নীচে—"চাঁদ আওতানি হো—"লিখিলে বেশ হইত।

---

গল্প প্রতিযোগিতার ফল কার্ত্তিকের সংখ্যায় বাহির হইবে।

# গ্রন্থ-পরিচয়

'পাঞ্চজন্য' শ্রীকনকলতা ঘোষ বাণী বিনোদিনী প্রণীত র বই। প্রাপ্তিস্থান বড় বড় পুস্তকালয়। মূল্যের উল্লেখ গ্রন্থে ২০টি প্রবন্ধ আছে। প্রবন্ধগুলির নাম—মানব একটি কথা, শিক্ষার প্রসার, জাতীয় উন্নতি, ভারতের ..., বাঙ্গালার নারী-সমস্যা, বর্জ্জন আন্দোলনে ভারতনারী, অর্থ সমস্যায় ধনী দরিদ্র, পথ নির্দ্দেশ, অভিশাপ না আশীর্ব্বাদ, বঙ্গ সাহিত্যের কয়েক দিক, দেশের মুক্তি সাধনায় নারী, পণপ্রথা, কি লিখি, মহাত্মা গান্ধী, কিমাশ্চর্য্যমতপরম্, কার্য্যে শক্তির সদ্ব্যবহার, মুক্তিপথের যাত্রী, কর্ত্তব্যের আহ্বান, ...ের সাধনা। প্রবন্ধগুলিতে অযথা পাণ্ডিত্য দেখাইবার প্রয়াস নাই, বলিবার ঘোর-প্যাঁচে জটিলও করিয়া তোলা হয় নাই কোথাও। ...র কথা, দৈনন্দিন জীবনের প্রত্যক্ষ সত্যগুলিকেই সরল ভাষায়, আন্তরিকতার সহিত বলা হইয়াছে। বাংলার লেখিকাদের প্রবন্ধ-সংগ্রহ খুব কম আছে—পাঞ্চজন্য সে-দিক্ দিয়া উল্লেখ যোগ্য। লেখিকা আরম্ভে দু'লাইনে বলিয়াছেন—

> ধ্বনিল ন্যায়ের 'পাঞ্চজন্য' আজি সমগ্র ভারতময়,
> অন্যায় যত হবে বিলুপ্ত—লভিবে ভারত ন্যায়ের জয়।

তাঁহার লেখার প্রতি ছত্রেও ন্যায়ের প্রতি তেমনি নিষ্ঠা আছে। নারী সম্পর্কীয় লেখাগুলি বিশেষ করিয়া উল্লেখযোগ্য—ইহাতে আধুনিক বা বিগত কোন যুগেরই অতি উপসর্গ নাই—অথচ বেশ সংযতভাবে ...দের সম্মুখে অগ্রসর হইবার চেষ্টা আছে। গ্রন্থে বানান ভুল রহিয়াছে প্রচুর, পদ-বিন্যাসেও কোথাও কোথাও গোলমাল আছে। ...নি ভাল করিয়া দেখিয়া বাহির করিলে বা যোগ্য কোন লোককে দেখাইয়া লইলে এ ত্রুটি থাকিত না।

'ব্যথার বাঁশী'—শ্রীমতী সুরতকুমারী দেবী রচিত কবিতার বই। দাম এক টাকা। প্রকাশক ইণ্ডিয়ান পাবলিশিং হাউস। গ্রন্থে ছোট ছোট ১৬২টি কবিতা আছে। অধিকাংশ ভক্তিমূলক ...রে লেখিকা লিখিয়াছেন—

> যাহা মনে আসে লিখে যাই তাই, ধরিও না কোন ছল।
> লিখার সহিত আছে যে মিশায়ে আমার নয়ন জল॥

গ্রন্থের ছাপা, কাগজ ভাল।

'মাধবিকা'—শ্রীদেবপ্রসন্ন মুখোপাধ্যায় এম-এ, বি-এল, রচিত কবিতার বই। মূল্য সাত আনা। প্রকাশক ইণ্ডিয়ান পাবলিশিং হাউস। গ্রন্থে লেখকের ২৮টি কবিতা আছে। মাধবিকার ২৮টি কবিতায় বেশ কবিত্ব আছে। সবগুলিরই ভাব উচ্চ। দেবপ্রসন্ন বাবুর হাত ভাল—প্রাণেও কবিত্ব আছে—তাঁহার সাধনাও তারিফ্ করিতে হয়। মাধবিকার কবিকে আমরা সাদরে বাংলার কবি-কুঞ্জে বরণ করিতেছি। —ডাঃ বঃ

'সরলআয়ুর্ব্বেদীয় চিকিৎসা সংহিতা'—কবিরাজ শ্রীদুর্গাদাস গুপ্ত রায় প্রণীত, দাম একটাকা। এই গ্রন্থে স্বাস্থ্য-নিয়ম, নানা ঔষধ, টোটকা ঔষধ ও খাদ্য দ্রব্যাদির গুণাগুণ লিখিত হইয়াছে। এ ধরণের আরো পুস্তক দেখিয়াছি মনে হয়, বইখানি সু-সম্বদ্ধ মনে হইল। অনেক জানিবার বিষয় ইহাতে আছে। যাহারা স্বাস্থ্য ও খাদ্যাদি বিষয়ে কিছুমাত্র চর্চ্চা করেন তাঁহারা বইখানি পড়িয়া দেখিতে পারেন। ৭৯, নিমতলা ষ্ট্রীট হইতে গ্রন্থখানি প্রকাশিত হইয়াছে। অঃ প্রঃ

'হেঁয়ালি'—অমরেন্দ্রলাল মুখোপাধ্যায়, এম-এ, বি এল, প্রণীত ও কালীঘাট বিপুল সাহিত্য ভবন হইতে প্রকাশিত। অ্যান্টিকে ছাপা, ১৬০পৃষ্ঠা—মূল্য ১৷০ আনা। বইখানি ছয়টী ছোট গল্পের সমষ্টি। প্রত্যেক গল্পই এক একটী নিখুঁৎ ছবি; কোনখানেই রংয়ে বা রেখায় ধ্যাবড়া হোয়ে যায় নি। লেখকের লেখার ধারার মধ্যে একটা স্বাতন্ত্র্য আছে, যাহা প্রকৃতের পথেও চলেছে অথচ বিকট কিম্ভুত-কিমাকার হোয়ে ওঠে নি। সুতরাং নির্ভয়ে বাড়ীতে সুখে পড়া চলে। ইহার প্রত্যেক গল্পই কোন না কোন প্রথম শ্রেণীর মাসিকে প্রকাশিত হোয়েচে। হেঁয়ালির মধ্যে কোনখানেই যে হেঁয়ালি নেই, বরং সর্ব্বত্রই সুস্পষ্ট, সুশ্রী ও স্বচ্ছন্দগতি, ইহা বড়ই আনন্দের কথা। গ্রন্থের বাহ্য-সৌষ্ঠব উচ্চাঙ্গের। কিন্তু টাইটেল পৃষ্ঠায় গ্রন্থকারের শ্রী-হীন নাম দেখে প্রীতিলাভ করতে পারলুম না। অঃ শুঃ

# পত্রিকা পরিচয়

উত্তরা ঃ—কাশী হইতে প্রকাশিত প্রবাসী বাঙ্গালীর মুখপত্র। সম্পাদক শ্রীসুরেশপ্রসাদ সেন ও শ্রী... চক্রবর্ত্তী। মাঝে উত্তরা প্রেসের গোলযোগে অনিয়মিত হইয়াছিল—এইবার চারি সংখ্যা একত্র বাহির করিয়া নিয়মিত হইয়াছে। উত্তরার নিজস্ব বৈশিষ্ট্য আছে—অনেক বিখ্যাত লেখকও লিখিয়া থাকেন। আশা করি নিয়মিত হইয়া উত্তরা আরো ভাল চলিবে।

বিচিত্রা ঃ—শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় সম্পাদিত। মাঝে মাঝে হস্ত পরিবর্ত্তনে বিচিত্রার প্রথমকার শ্রী না থাকিলেও উহাতে অনেক উল্লেখযোগ্য লেখা বাহির হইয়া থাকে।

# বাংলার নৃশংস তাণ্ডব

## রবীন্দ্রনাথের আবেদন

বাঙ্গালার বিভিন্ন স্থানে সম্প্রতি যে নৃশংস অত্যাচার-উৎপীড়ন অনুষ্ঠিত হইতেছে, ঐ সম্বন্ধে কবীন্দ্র রবীন্দ্রনাথ ঠাকুর নিম্নোক্তমর্ম্মে এক বিবৃতি প্রকাশ করিয়াছেন :—

বাঙ্গালার বিভিন্ন স্থানে পর পর যে সকল নৃশংস অত্যাচার-উৎপীড়ন অনুষ্ঠিত হইতেছে, উহা কেবল যে আমাদিগকে দুঃখিতই করিয়াছে তাহা নহে, অসহনীয় লজ্জার বোঝাও আমাদের ঘাড়ে চাপাইয়া দিয়াছে। ইহা অতীব দুঃখের বিষয় যে ব্রিটিশ সরকারের প্রতি আমাদের যে শ্রদ্ধা ছিল, এই সকল অত্যাচার-উৎপীড়নে তাহা ক্ষুণ্ণ হইয়াছে। বার বার অনায়াসে গ্রামের পর গ্রামে, সহরের পর সহরে এই সকল নৃশংসতার অনুষ্ঠানে ব্রিটিশ সরকারের নৈতিক মর্য্যাদা অতিমাত্রায় আহত হইয়াছে।

কিন্তু আমাদের নিজেদের মধ্যেরই কোন দল বিশেষকে যখন আমরা আমাদেরই মধ্যে বিদ্বেষের আগুন উস্কাইয়া তুলিতে ও আমাদের জাতীয় ইতিহাসকে চিরদিনের মত কলঙ্কিত করিতে দেখি, তখন লজ্জায় সঙ্কোচে আমরা নির্ব্বাক হইয়া পড়ি। এতৎসম্পর্কে আমি সমবেত চেষ্টাদ্বারা নিজদিগকে রক্ষা করিবার কার্য্যকর ব্যবস্থা অবলম্বন করিতে হইবে বলিতে ইহাই বুঝাইতে চাই যে, একটি কার্য্যতৎপর নীতিসঙ্ঘ গঠন করিয়া আমাদের দেশের সকল সম্প্রদায়ের জনসাধারণকে রক্ষার ব্যবস্থা করিতে হইবে। উত্তেজনা-অন্ধ আত্মঘাতীদল এই সকল নৃশংস অত্যাচার উৎপীড়ন দ্বারা আমাদের দেশের সকল সম্প্রদায়েরই—অত্যাচারী ও অত্যাচারিত সকলের সর্ব্বনাশ সাধন করিয়া থাকি। শান্তি ও সভ্যতার ভিত্তিমূল বিধ্বস্ত করিয়া থাকি।

বহু দূরে অবস্থিত এক দ্বীপের অধিবাসীর পক্ষে চিরকালের জন্য ভারতের উপর আধিপত্য প্রতিষ্ঠিত রাখা সম্ভবপর হইবে না, ইহা স্বাভাবিক। কিন্তু আমরা ভারতীয় হিন্দু-মুসলমান একই দেশ-মাতৃকার সন্তান। চিরকাল পাশাপাশি বাস করিয়া এক সম্মিলিত রাজতন্ত্র গড়িয়া তুলিব, জয় পরাজয়ের সমান অংশ সমভাবে বাঁটিয়া লইব। এই নিদারুণ সঙ্কটমুহূর্ত্তে আমাদের পরস্পর পরস্পরের প্রতি দোষারোপ করিয়া নিশ্চিন্ত থাকিলে চলিবে না। সমস্ত সাধু মুসলমানগণকে তাঁহাদের মহান ধর্ম্মের নামে, তাঁহাদের কৃষ্টি ও সভ্যতার নামে ও বিপন্ন মানব সমাজের নামে আমি আমাদের সহিত সহযোগিতা করিয়া, যে পাপ ক্রমে বৃদ্ধি পাইয়া আমাদিগের উন্নতির সমস্ত চেষ্টা ব্যর্থতায় ডুবাইয়া দিয়া সমগ্র জগতের চক্ষে আমাদিগকে হীন ও উপহাসাস্পদ প্রতিপন্ন করিয়া ফেলিবে বলিয়া আশঙ্কা করা যাইতেছে, উহার উচ্ছেদ সাধনে যত্নবান হইতে অনুরোধ করিতেছি।

---